






## উপন্যাস











## গল্প



## নাটক








শরৎচন্দ্রের হাতে আঁকা ছবি

# শরৎচন্দ্রের সংক্ষিপ্ত জীবনী

হুগলী জেলায় দেবানন্দপুর নামে ছোট্ট গ্রাম। গ্রামটি ইষ্টার্ণ রেলওয়ের ব্যাণ্ডেল রেল স্টেশন থেকে মাইল দুই উত্তর-পশ্চিমে অবস্থিত। এই গ্রামের এক দরিদ্র পরিবারে ১৮৭৬, ১৫ই সেপ্টেম্বর তারিখে (বাংলা ১২৮৩, ৩১শে ভাদ্র) শরৎচন্দ্রের জন্ম হয়। তাঁর পিতা মতিলাল চট্টোপাধ্যায় এবং মাতা ভুবনমোহিনী দেবী। প্রভাসচন্দ্র, প্রকাশচন্দ্র দুই ছোট ভাই এবং অনিলা দেবী ও সুশীলা দেবী নামে দুই বোনও ছিলেন। অনিলা দেবী ছিলেন ভাই-বোনদের মধ্যে সবার বড় আর সুশীলা দেবী ছিলেন সবার ছোট।

শরৎচন্দ্রের পিতা মতিলাল এন্ট্রান্স পাস করে কিছুদিন এফ. এ পড়েছিলেন। তিনি অস্থিরচিত্ত, ভবঘুরে মানুষ ছিলেন। কিছুদিন চাকরি করা ছাড়া আর কিছুই করেন নি। গল্প-উপন্যাস লিখতেন বটে কিন্তু লেখা সম্পূর্ণ করতেন না। অভাবের জন্য তিনি বেশীর ভাগ সময় স্ত্রী ও পুত্রকন্যাদের নিয়ে ভাগলপুরে শ্বশুরবাড়িতে থাকতেন। তাই শরৎচন্দ্রের ছেলেবেলা কেটেছিল ভাগলপুরে মামার বাড়িতে।

শরৎচন্দ্রের মাতামহ কেদারনাথ গঙ্গোপাধ্যায়ের বাড়ি ২৪-পরগণা জেলার হালিশহরে। কেদারনাথ ভাগলপুরে কালেকটারি অফিসের কেরানি ছিলেন বলে ভাগলপুরেই সপরিবারে বাস করতেন ছোট চার ভাই পরিবারসহ।

শরৎচন্দ্রের বয়স যখন পাঁচ বছর সেই সময় তাঁর পিতা তাঁকে গ্রামের (দেবানন্দপুরের) প্যারী পণ্ডিতের (বন্দ্যোপাধ্যায়ের ) পাঠশালায় ভর্তি করে দেন। এখানে দু-তিন বছর পড়েন। ছাত্র-ছাত্রীদের মধ্যে তিনি মেধাবী, ও ভীষন দুরন্ত ছিলেন।

প্যারী পণ্ডিতের পাঠশালায় পড়ার সময় সিদ্ধেশ্বর ভট্টাচার্য দেবানন্দপুরে একটি বাংলা স্কুল স্থাপন করেন। শরৎচন্দ্রের পিতা শরৎচন্দ্রকে প্যারী পণ্ডিতের পাঠশালা থেকে এনে সিদ্ধেশ্বর মাস্টারের স্কুলে ভর্তি করে দেন শরৎচন্দ্র বছর তিনেক পড়েন এখানে।

এই সময় শরৎচন্দ্রের পিতা বিহারের ডিহিরিতে চাকরি পেয়ে স্ত্রী ও পুত্রকন্যাদের ভাগলপুরে শ্বশুরবাড়িতে রেখে যান। পরে তিনি পরিবার ডিহিরিতে নিয়ে গেলেও শরৎচন্দ্র কিন্তু পড়বার জন্য ভাগলপুরেই থেকে গেলেন। শরৎচন্দ্র ভাগলপুরে এলে তাঁর মাতামহ দুর্গাচরণ বালক বিদ্যালয়ে ছাত্রবৃত্তি ক্লাসে ভর্তি করে দেন। ঐ ক্লাসে শরৎচন্দ্রের মাতামহের কনিষ্ঠ ভ্রাতা অঘোরনাথের জ্যেষ্ঠ পুত্র মণীন্দ্রনাথও পড়তেন। সে বছরে ছাত্রবৃত্তি পরীক্ষা দিয়ে শরৎচন্দ্র এবং ফণীন্দ্রনাথ উভয়েই পাস করেছিলেন।

ছাত্রবৃত্তি পাস করে শরৎচন্দ্র ১৮৮৭ খ্রীষ্টাব্দে ভাগলপুরের জেলা স্কুলে সেকালের সেভেনথ্ ক্লাসে অর্থাৎ বর্তমানের চতুর্থ শ্রেণীতে ভর্তি হন।

ছাত্রবৃত্তিতে তখন ইংরাজী পড়ানো হত না। বাংলা, অঙ্ক, ইতিহাস, ভূগোল প্রভৃতি বিষয় একটু বেশী করেই পড়ানো হত। শরৎচন্দ্র ছাত্রবৃত্তি পাস করার ফলে জেলা স্কুলের সেভেনথ্ ক্লাসের বাংলা অঙ্ক ইত্যাদি তাঁর কাছে অতি সোজা বলে মনে হত। তাঁকে কেবল ইংরাজীই যা পড়তে হত। ফলে সে বছরের শেষে পরীক্ষায় ইংরাজী এবং অন্যান্য বিষয়ে শরৎচন্দ্র এত বেশী নম্বর পেয়েছিলেন যে, শিক্ষকমশায়রা তাঁকে ডবল প্রমোশন দিয়েছিলেন। অর্থাৎ শরৎচন্দ্র ১৮৮৮ খ্রীষ্টাব্দে একেবারে ফিফ্‌থ্ ক্লাসে উঠেছিলেন। তখনকার দিনে স্কুলের নীচের দিক থেকে ক্লাস গণনা হত। ফাস্ট ক্লাস হল বর্তমানের ক্লাস টেন বা দশম শ্রেণী।

১৮৮৯ খ্রীষ্টাব্দে শরৎচন্দ্র জেলা স্কুলের ফোরথ্ ক্লাসে উঠলেন, সেই সময় তাঁর পিতার ডিহিরির চাকরি চলে গেলে পরিবারবর্গকে নিয়ে আবার দেবানন্দপুরে ফিরে আসেন।

দেবানন্দপুরে এসে ঐ বছরই ১৮৮৯ জুলাই মাসে হুগলী ব্রাঞ্চ স্কুলের ফোরথ্ ক্লাসে ভর্তি হলেন। ১৮৯২ খ্রীষ্টাব্দে শরৎচন্দ্র ফার্স্ট ক্লাসে পড়ার সময় তাঁর পিতা অভাবের জন্য আর স্কুলের মাহিনা দিতে পারলেন না, ফলে শরৎচন্দ্র পড়া ছেড়ে দিতে বাধ্য হলেন।

শরৎচন্দ্র এই সময় সতের বছর বয়সে সর্বপ্রথম পাঠশালার সহপাঠী কাশীনাথের নাম নিয়ে 'কাশীনাথ' নামে একটি গল্প লেখেন। এ ছাড়া 'ব্রহ্মদৈত্য' নামে আরও একটি গল্প লিখেছিলেন। ব্রহ্মদৈত্য গল্পটি পাওয়া যায় নাই।

দেবানন্দপুরে মতিলালের অভাব তীব্র হয়ে ওঠায় তিনি তখন বাধ্য হয়ে আবার সপরিবারে ভাগলপুরে শ্বশুরবাড়িতে গেলেন ১৮৯৩ খ্রীষ্টাব্দের প্রথম দিকে। শরৎচন্দ্র ভাগলপুরে আবার স্কুলে ভর্তি হওয়ার জন্য প্রবল আগ্রহান্বিত হলেন। কিন্তু হুগলী ব্রাঞ্চ স্কুলের বকেয়া মাহিনা মিটিয়ে ট্রান্সফার সার্টিফিকেট আনার টাকা নেই। ১৮৯২ জানুয়ারী মাসে তাঁর মাতামহের মৃত্যু হয়। শরৎচন্দ্রের দুই মামার মধ্যে বড়মামা ঠাকুরদাসের চাকরি ছিল না। ছোটমামা বিপ্রদাস সামান্য বেতনে সেই সবে একটা চাকরিতে ঢুকেছেন। তাঁকে একাই তাঁর নিজের, দাদার এবং ভগ্নীপতির সংসার চালাতে হয়।

সাহিত্যিক ও সাংবাদিক পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায় ঐ সময় ভাগলপুরের তেজনারায়ণ জুবিলি কলেজিয়েট স্কুলে শিক্ষকতা করতেন এবং শরৎচন্দ্রের মামাদের প্রতিবেশী ছিলেন। পাঁচকড়িবাবুর পিতা বেণীমাধব বন্দ্যোপাধ্যায় এবং শরৎচন্দ্রের মাতামহের বন্ধু ছিলেন। তাই শরৎচন্দ্র পাঁচকড়িবাবুকে মামা বলতেন। পড়ার আগ্রহ দেখে পাঁচকড়িবাবুই শরৎচন্দ্রকে তাঁদের স্কুলে ভর্তি করে নিয়েছিলেন।

শরৎচন্দ্র ১৮৯৪ ফেব্রুয়ারী মাসে এন্ট্রান্স পাস করেন। এন্ট্রান্স পাস করে মণীন্দ্রনাথ তেজনারায়ণ জুবিলি কলেজে ভর্তি হলেন। অভাবের জন্য শরৎচন্দ্রকে কলেজে ভর্তি করাতে পারলেন না।

শরৎচন্দ্রের পড়া হবে না দেখে মণীন্দ্রনাথের মা কুসুমকামিনী দেবীর বড় দয়া হল। তিনি তাঁর স্বামীর সঙ্গে পরামর্শ করে, তাঁর দুই ছোট ছেলেকে পড়াবার বিনিময়ে শরৎচন্দ্রকে কলেজে ভর্তি এবং প্রতি মাসে মাহিনা দেওয়ার ব্যবস্থা করে দিলেন। শরৎচন্দ্র রাত্রে মণীন্দ্রনাথের ছোট দু ভাই সুরেন্দ্রনাথ ও গিরীন্দ্রনাথকে পড়াতেন। অন্য ছোট ছেলেরাও তাঁর কাছে অমনি পড়ত।

টাকার অভাবে কলেজের পাঠ্য বইও কিনতে পারেন নি। তিনি মণীন্দ্রনাথের এবং বন্ধুদের কাছ থেকে বই চেয়ে এনে রাত জেগে পড়তেন এবং সকালেই বই ফেরৎ দিয়ে আসতেন। কলেজে এইভাবে দু বছর পড়েও টেস্ট পরীক্ষার শেষে এফ. এ. পরীক্ষার ফি মাত্র কুড়ি টাকা জোগাড় করতে না পারায়, পরীক্ষাই দিতে পারলেন না। এই সময়টায় শরৎচন্দ্র মামার বাড়িতে ছিলেন না, কারণ ১৮৯৫ নভেম্বর মাসে শরৎচন্দ্রের মাতার মৃত্যু হওয়ায় তার পিতা মতিলাল শ্বশুরালয় ছেড়ে পুত্রকন্যাদের নিয়ে মাইলখানেক দূরে ভাগলপুরের খঞ্জরপুর পল্লীতে মাটির ঘরে পুত্রকন্যাদের নিয়ে থাকতেন। তাঁর জ্যেষ্ঠা কন্যা অনিলা দেবীর ইতিপূর্বে হাওড়া জেলায় গোবিন্দপুর গ্রামে বিয়ে হয়েছিল।

শরৎচন্দ্র কলেজের পড়া ছেড়ে ভাগলপুরের আদমপুর ক্লাবে মিশে অভিনয় ও খেলাধূলা করে এবং নির্ভীক, পরোপকারী মহাপ্রাণ এক আদর্শ যুবক রাজেন মজুমদারের সঙ্গে মিশে তাঁর পরোপকারমূলক কাজের নিত্য সঙ্গী হলেন। (শরৎচন্দ্র তাঁর 'শ্রীকান্ত' উপন্যাসে এঁকেই ইন্দ্রনাথরূপে চিত্রিত করে গেছেন।) শরৎচন্দ্র এই সময় প্রতিবেশী বিভূতিভূষণ ভট্টদের বাড়িতে মিশে সেখানে নিজের একটা জায়গা করেছিলেন এবং সেখানে বসে দিন-রাত গল্প-উপন্যাস লিখতেন। শরৎচন্দ্র এই সময় মাতুল সুরেন্দ্রনাথ, গিরীন্দ্রনাথ ও উপেন্দ্রনাথ

(মাতামহের তৃতীয় ভ্রাতার পুত্র), এঁদের বন্ধু যোগেশচন্দ্র মজুমদার এবং প্রতিবেশী বিভূতিভূষণ ভট্ট ও তাঁর ছোট বোন নিরুপমা দেবী প্রভৃতিকে নিয়ে একটা সাহিত্য সভাও গঠন করেছিলেন। সপ্তাহে একদিন করে সাহিত্য সভার অধিবেশন হত সভায় সভ্যরা যে যাঁর লেখা পড়তেন। নিরুপমা দেবীর সভায় যেতেন না দাদা বিভূতিবাবুর হাত দিয়ে লেখা পাঠিয়ে দিতেন। সাহিত্য সভার 'ছায়া' নামে হাতে-লেখা একটা মুখপত্র ছিল। শরৎচন্দ্র এই সময়েই তাঁর বড়দিদি, দেবদাস, চন্দ্রনাথ, শুভদা প্রভৃতি উপন্যাস এবং অনুপমার প্রেম, আলো ও ছায়া, বোঝা, হরিচরণ প্রভৃতি গল্পগুলি রচনা করেছিলেন।

শরৎচন্দ্রের পিতা দেবানন্দপুরের ঘরবাড়ি সমস্ত বিক্রি করে এর-ওর কাছে ধার দেনা করে কোন রকমে সংসার চালাতেন। শরৎচন্দ্র এই সময় বনেলী রাজ এস্টেটে অল্প কিছুদিনের জন্য একটা চাকরি করেছিলেন। হঠাৎ একদিন পিতার উপর রাগ করে সন্ন্যাসী সেজে দেশে দেশে ঘুরে বেড়াতে থাকেন। এই ঘুরে বেড়াবার সময় যখন তিনি মজঃফরপুরে আসেন, তখন একদিন তাঁর পিতার মৃত্যু সংবাদ জানতে পেরে ভাগলপুরে এলেন। এসে কোন রকমে পিতার শ্রাদ্ধ সম্পন্ন করে ছোট ভাই দুটিকে আত্মীয়দের কাছে এবং ছোট বোনটিকে বাড়ির মালিক মহিলাটির কাছে রেখে (শরৎচন্দ্রের ছোটমামা পরে একে নিজের কাছে নিয়ে এসেছিলেন এবং তিনিই এর বিয়েও দিয়েছিলেন) ভাগ্য অন্বেষণে কলকাতায় চলে আসেন।

কলকাতায় এসে তিনি উপেন মামার দাদা কলকাতা হাইকোর্টের উকিল লালমোহন গঙ্গোপাধ্যায়ের বাড়িতে তাঁর কাছে ৩০ টাকা মাহিনায় হিন্দী পেপার বুকের ইংরাজী তর্জমা করার একটা চাকরি মাস ছয়েক মত করেন। এর পর (জানুয়ারী ১৯০৩) বর্মায় চলে যান। বর্মায় গিয়ে লালমোহনবাবুর ভগ্নিপতি রেঙ্গুনের অ্যাডভোকেট অঘোরনাথ চট্টোপাধ্যায়ের বাড়িতে ওঠেন।

শরৎচন্দ্র রেঙ্গুন যাওয়ার আগে কলকাতার বৌবাজারে সুরেন মামা ও গিরীন মামার সঙ্গে দেখা করতে গেলে (এঁরা তখন দুজনেই কলকাতায় কলেজে পড়তেন) গিরীন মামার অনুরোধে সঙ্গে সঙ্গেই মন্দির নামে একটা গল্প লিখে কুন্তলীন প্রতিযোগিতায় পাঠিয়েছিলেন। গল্পটিতে নিজের নাম না দিয়ে সুরেনবাবুর নাম দিয়েছিলেন। দেড়শ গল্পের মধ্যে 'মন্দির' প্রথম পুরস্কার পেয়েছিল।

শরৎচন্দ্র রেঙ্গুনে গেলে কিছুদিন পরে মেসোমশায় অঘোরবাবু বর্মা রেলওয়ের অডিট অফিসে তাঁর একটা চাকরি করে দেন। বছর দুই পরে হঠাৎ অঘোরবাবুর মৃত্যুর ফলে তাঁর পরিবারবর্গ রেঙ্গুন ছেড়ে দেশে চলে আসেন। শরৎচন্দ্রের রেলের চাকরিটিও চলে যায়। শরৎচন্দ্র তখন তাঁর রেঙ্গুনের এক বন্ধু গিরীন্দ্রনাথ সরকারের সঙ্গে পেগুতে যান। পেগু রেঙ্গুন থেকে ৪৫ মাইল উত্তরে। পেগুতে গিয়ে তিনি গিরীনবাবুর বন্ধু অবিনাশ চট্টোপাধ্যায়ের বাড়িতে অনেক দিন ছিলেন। অবিনাশবাবুর বাড়ি ছিল দেবানন্দপুরের অদূরে বৈদ্যবাটীতে। তাই অবিনাশবাবু দেশের লোক হিসাবে খুবই আদর-যত্নে রেখেছিলেন।

অবিনাশবাবুর বাড়িতে থাকাকালে বর্মার পাবলিক ওয়ার্কস একাউণ্টস অফিসের ডেপুটি একজামিনার মণীন্দ্রকুমার মিত্রের সঙ্গে পরিচয় হয়। মণিবাবু ১৯০৬ এপ্রিল মাসে নিজের অফিসে তাঁর একটা চাকরি করে দেন। শরৎচন্দ্র এই চাকরি পেয়ে পেগু থেকে রেঙ্গুনে চলে আসেন। এই চাকরি পাওয়ার আগে শরৎচন্দ্র মাঝে লাঙ্গলাবিনে কিছুদিন এক ধানের ব্যবসায়ীর সঙ্গে কাজ করেছিলেন। শরৎচন্দ্র মণিবাবুর দেওয়া এই চাকরিই ১৯১৬ এপ্রিল পর্যন্ত করেছিলেন। ১৯১২-তে শরৎচন্দ্রের অফিস বর্মার একাউন্টেণ্ট জেনারেল অফিসের সঙ্গে মিলিত হয়েছিল। শরৎচন্দ্র রেঙ্গুনে থাকার সময় বেশীর ভাগ সময়টাই কাটিয়েছেন

শহরের উপকণ্ঠে বোটাটং-পোজনডং অঞ্চলে। এখানে শহরের কারখানার মিস্ত্রীরাই বসবাস করত। শরৎচন্দ্র মিস্ত্রীদের সঙ্গে অবাধে মেলামেশা করতেন। তিনি তাদের চাকরির দরখাস্ত লিখে দিতেন, বিবাদ-বিসংবাদ মিটিয়ে দিতেন, অসুখে বিনামূল্যে হোমিওপ্যাথি চিকিৎসা করতেন, বিপদে আপদে সাহায্যও করতেন। মিস্ত্রীরা শরৎচন্দ্রকে অত্যন্ত শ্রদ্ধাভক্তি করত এবং দাদাঠাকুর বলে ডাকত। শরৎচন্দ্র এদের নিয়ে একটা সঙ্কীর্তনের দলও গড়েছিলেন।

শরৎচন্দ্র মিস্ত্রীপল্লীতে থাকার সময় তাঁর বাসার নীচে চক্রবর্তী উপাধিধারী এক মিস্ত্রী থাকত। তাঁর শান্তি নামে একটি কন্যা ছিল। চক্রবতী এক বদ্ধ মাতাল মিস্ত্রীর সঙ্গে তার কন্যার বিয়ের ব্যবস্থা করেন। কন্যা কিন্তু এই বিবাহে রাজী হয় না। তাই চক্রবর্তীর কন্যা একদিন ঐ বিপদে উদ্ধার করবার জন্য শরৎচন্দ্রের পায়ে পড়ে অনুরোধ করে। তখন শরৎচন্দ্র বাধ্য হয়ে তাকে বিয়ে করেছিলেন। তাঁদের একটি পুত্রও হয়। পুত্রের বয়স যখন এক বৎসর, সেই সময় প্লেগে আক্রান্ত হয়ে শান্তি দেবী এবং শিশুপুত্র উভয়েরই মৃত্যু হয়। শান্তি দেবীর মৃত্যুর অনেকদিন পরে ঐ রেঙ্গুনেই দ্বিতীয়বার বিবাহ করেন। বিবাহের আগে এই দ্বিতীয় স্ত্রীর নাম ছিল মোক্ষদা বয়স ১৪। বিবাহের পর শরৎচন্দ্র তাঁর নাম বদলে হিরণ্ময়ী নাম দিয়েছিলেন।

হিরণ্ময়ী দেবীর বাবার নাম কৃষ্ণ দাস অধিকারী। তাঁর বাড়ি মেদিনীপুর জেলায় শালবনীর নিকটে শ্যামচাঁদপুর গ্রামে। কৃষ্ণবাবু তাঁর স্ত্রীর মৃত্যুর আট বছরের কনিষ্ঠা কন্যা মোক্ষদাকে সঙ্গে নিয়ে এক মিস্ত্রী বন্ধুর সঙ্গে রেঙ্গুনে এসেছিলেন। তাঁর পুত্র ছিল না।

হিরণ্ময়ী দেবী যখন তাঁর বাবার কাছে থাকতেন, সেই সময় শরৎচন্দ্রের সঙ্গে তাঁর বাবার বিশেষ পরিচয় হয়। এই পরিচয়ের জোরেই হিরণ্ময়ী দেবীর বাবা একদিন সকালে কন্যাকে সঙ্গে নিয়ে শরৎচন্দ্রকে অনুরোধ করে বলেন, আপনি যদি অনুগ্রহপূর্বক আমার এই কন্যাটিকে গ্রহণ করে আমায় দায়মুক্ত করেন তো বড় উপকার হয়।

শরৎচন্দ্র প্রথমে অরাজী হলেও কৃষ্ণবাবুর অনুরোধে শেষ পর্যন্ত এড়াতে না পেরে তাঁর কন্যাকে বিয়ে করেন। হিরণ্ময়ী দেবী নিঃসন্তান ছিলেন। বিয়ের আগে হিরণ্ময়ী দেবী লেখাপড়া জানতেন না। পরে শরৎচন্দ্র তাঁকে লিখতে ও পড়তে শিখিয়েছিলেন। হিরণ্ময়ী দেবী বরাবরই শান্তস্বভাবা, সেবাপরায়ণা ও ধর্মশীলা ছিলেন। শরৎচন্দ্র তাঁকে নিয়ে জীবনের শেষ দিন পর্যন্ত সুখে শান্তিতেই কাটিয়ে গেছেন।

শরৎচন্দ্র রেঙ্গুনে চাকরি করার সময় বিভিন্ন বিষয়ে প্রচুর পড়াশুনা, গান বাজনা এবং সাহিত্য-চর্চাও করতেন। অনেক ছবিও এঁকেছেন। মিস্ত্রীপল্লীতে বোটাটং-এর ল্যান্সডাউন স্ট্রীটে যখন তিনি একটা কাঠের বাড়ির দোতলায় থাকতেন, সেই সময় ১৯১২ ৫ই ফেব্রুয়ারী তারিখে তাঁর বাসায় আগুন লাগে। সেই আগুনে কয়েকটি বইয়ের পাণ্ডুলিপি, কিছু অয়েল পেণ্টিং এবং এক সাহেবের কাছ থেকে কেনা অনেক বই সমেত তাঁর বাসাটি পুড়ে ছাই হয়ে যায়।

রেঙ্গুনে থাকাকালে ১৯১২ অক্টোবর মাসে অফিসে এক মাসের ছুটি নিয়ে দেশে আসেন। এই সময় মাতুল উপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়ের মারফৎ যমুনা-সম্পাদক ফণীন্দ্রনাথ পালের সঙ্গে পরিচয় হয়। পরিচয় হলে ফণীবাবু তাঁর কাগজে লিখবার জন্য শরৎচন্দ্রকে অনুরোধ করেন। শবৎচন্দ্র রেঙ্গুনে গিয়ে লেখা পাঠিয়ে দেবেন বলে কথা দেন এবং কথামত শরৎচন্দ্র রেঙ্গুনে গিয়ে তাঁর 'রামের সুমতি' গল্পটি পাঠিয়ে দেন। ফণীবাবু এই গল্প তাঁর কাগজে ১৩১৯ সালের ফাল্গুন ও চৈত্র সংখ্যায় প্রকাশ করেন। রামের সুমতি যমুনায় প্রকাশিত হলে শরৎচন্দ্র এই গল্প লিখেই সাহিত্যিক ও পাঠক মহলে পরিচিত হন মহাশক্তিশালী লেখক হিসাবে।

ইতিপূর্বে ১৩১৪ সালে ভারতী পত্রিকায় শরৎচন্দ্রের 'বড়দিদি' প্রকাশিত হয়েছিল। রবীন্দ্রনাথ এই লেখা পড়ে শরৎচন্দ্রকে প্রতিভাবান লেখক বলে বুঝতে পেরেছিলেন। বিভূতিভূষণের বন্ধু সৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায় ভাগলপুরে শরৎচন্দ্রের লেখার খাতা থেকে 'বড়দিদি' নকল করে এনেছিলেন এবং পরে শরৎচন্দ্রকে না জানিয়ে এটি ভারতীতে প্রকাশ করেছিলেন।

'রামের সুমতি' প্রকাশিত হলে ভারতবর্ষ এবং সাহিত্য প্রভৃতি পত্রিকার কর্তৃপক্ষও তাঁদের কাগজের জন্য শরৎচন্দ্রকে লিখতে অনুরোধ করেন। শরৎচন্দ্র যমুনার সঙ্গে সঙ্গে ভারতবর্ষেও লিখতে আরম্ভ করেন। শেষে যমুনা ছেড়ে কেবলমাত্র ভারতবর্ষেই লিখতে থাকেন। ভারতবর্ষ পত্রিকার মালিক গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স তাঁর বইও প্রকাশ করতে শুরু করেন। যমুনা-সম্পাদক ফণী পালই অবশ্য প্রথম তাঁর 'বড়দিদি' উপন্যাসটি বই আকারে প্রকাশ করেছিলেন। ঐ সময় ফণীবাবুর বন্ধু সুধীরচন্দ্র সরকারও তাঁদের দোকান এম. সি. সরকার এণ্ড সন্স থেকে শরৎচন্দ্রের পরিণীতা, পণ্ডিতমশাই প্রভৃতি কয়েকটা বই প্রকাশ করেন।

১৯১৬ খ্রীষ্টাব্দের গোড়ার দিকে শরৎচন্দ্র পা-ফোলা রোগে আক্রান্ত হন। তিনি স্থির করেন অফিসে এক বছরের ছুটি নিয়ে কলকাতায় এসে কবিরাজী চিকিৎসা করাবেন। অফিসে ছুটি চাইতে যাওয়ায় উপরওয়ালার সঙ্গে ঝগড়া হয়। ফলে শরৎচন্দ্র চাকরিতে ইস্তফা দিয়েই রেঙ্গুন ছেড়ে দেশে চলে আসেন। তাঁর রেঙ্গুনে জীবনের শেষ দিকে আর মিস্ত্রীপল্লীতে থাকতেন না। এই সময় প্রথমে কিছুদিন ছিলেন ৫৭/৯ লুইস স্ট্রীটে। তারপর ছিলেন ৫৪/৩৬ স্ট্রীটে।

শরৎচন্দ্র রেঙ্গুন থেকে সস্ত্রীক এসে প্রথমে হাওড়া শহরে ৬নং বাজে শিবপুর ফার্স্ট বাই লেনে প্রায় ৮ মাস ছিলেন। তারপর এ বাড়ি ছেড়ে তিনি পাশেই ৪নং বাজে শিবপুর ফার্স্ট বাই লেনে প্রায় ৯ বছর ছিলেন। তারপর এখান থেকে শিবপুর ট্রাম ডিপোর কাছে ৪৯/৪ কালীকুমার মুখার্জী লেনে গৌরীনাথ মুখোপাধ্যায়ের বাড়ি ভাড়া নিয়ে বছরখানেক ছিলেন। এইখানে থাকার সময়েই তিনি তাঁর দিদিদের গ্রাম গোবিন্দপুরের পাশেই সামতাবেড়েয় জায়গা কিনে একটা সুন্দর মাটির বাড়ি তৈরী করান। বাড়িটি একেবারে রূপনারায়ণের গায়েই। শরৎচন্দ্র ১৯২৬ ফেব্রুয়ারী মাসে তাঁর সামতাবেড়ের বাড়িতে চলে যান।

শরৎচন্দ্রের মেজভাই প্রভাস রামকৃষ্ণ মিশনে যোগ দিয়ে সন্ন্যাসী হয়েছিলেন নাম হয়েছিল স্বামী বেদানন্দ। শরৎচন্দ্র ছোটভাই প্রকাশকে এনে কাছে রাখেন এবং তাঁর বিয়ে দেন। প্রকাশবাবুর এক কন্যা ও এক পুত্র। হাওড়ায় বাজে শিবপুরে থাকার সময়েই শরৎচন্দ্র তাঁর বহু গ্রন্থ রচনা করেছিলেন। তাই ঐ সময়টাকেই তাঁর সাহিত্যিক জীবনের স্বর্ণযুগ বলা হয়।

১৯২১ খ্রীষ্টাব্দে অসহযোগ আন্দোলন শুরু হলে তিনি তখন দেশবন্ধুর আহ্বানে কংগ্রেসে যোগ দেন এবং তিনি হাওড়া জেলা কংগ্রেসে যোগ দেন এবং তিনি হাওড়া জেলা কংগ্রেসের সভাপতি হন। ১৯২১ থেকে ১৯৩৬ খ্রীষ্টাব্দ পর্যন্ত দীর্ঘ ১৬ বছর হাওড়া জেলা কংগ্রেসের সভাপতি ছিলেন মাঝে ১৯২২ খ্রীষ্টাব্দ তিনি একবার হাওড়া কংগ্রেসের সভাপতির পদ ত্যাগ করতে চাইলেও দেশবন্ধু তা করতে দেন নি।

শরৎচন্দ্র অহিংস কংগ্রেসে একজন সামান্য নেতা হলেও বরাবরই কিন্তু ভারতের মুক্তি আন্দোলনের সশস্ত্র সংগ্রামী বা সন্ত্রাসবাদী বিপ্লবীদের সঙ্গেও যোগাযোগ রাখতেন। বেঙ্গল ভলান্টিয়ার্স বা সংক্ষেপে বি ভি দলের সর্বাধিনায়ক প্রখ্যাত বিপ্লবী হেমচন্দ্র ঘোষ, কাকোরী ষড়যন্ত্র মামলার আসামী বিপ্লবী শচীন সান্যাল প্রমুখ ছাড়াও বারীন ঘোষ, উপেন

বন্দ্যোপাধ্যায়, চারু রায়, অমরেন্দ্র চট্টোপাধ্যায়, বিপিন গাঙ্গুলী প্রমুখ খ্যাতনামা বিপ্লবীদের সঙ্গেও তাঁর হৃদ্যতা ছিল। বিপিনবাবু সম্পর্কে শরৎচন্দ্রের মামা হতেন। শরৎচন্দ্র বহু বিপ্লবীকে রিভলবার, বন্দুকের গুলী এবং অর্থ দিয়েও সাহায্য করতেন। চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠনের নায়ক মহাবিপ্লবী সূর্য সেনকেও তিনি তাঁর বৈপ্লবিক কাজের জন্য অর্থ সাহায্য করেছিলেন।

শরৎচন্দ্র হাওড়ায় বাজে শিবপুরে থাকার সময়েই রবীন্দ্রনাথের সঙ্গে তার প্রথম পরিচয় হয়েছিল জোড়াসাঁকোয় রবীন্দ্রনাথের বাড়িতে বিচিত্রার আসরে। শরৎচন্দ্র বাল্যবন্ধু ঔপন্যাসিক চারু বন্দ্যোপাধ্যায় শরৎচন্দ্রকে সঙ্গে নিয়ে গিয়ে কবির সঙ্গে পরিচয় করিয়ে দেন। শরৎচন্দ্র বিচিত্রার আসরে ১৩২৪ ১৪ই চৈত্র তারিখে তাঁর বিলাসী গল্পটি পড়েছিলেন। পরে উভয়ের মধ্যে আরও ঘনিষ্ঠতা হয়েছে। শরৎচন্দ্র নানা প্রয়োজনে বহুবার শান্তিনিকেতনে ও জোড়াসাঁকোয় কবির কাছে গেছেন। শরৎচন্দ্র শেষ বয়সে কলকাতায় বাড়ি করলে সেখানে অনুষ্ঠিত এক সভায় কবি একবার শরৎচন্দ্রের বাড়িতেও গিয়েছিলেন। কবির সত্তর বছর বয়সের সময় দেশবাসী যখন কলকাতার টাউন হলে তাঁকে অভিনন্দন জানায় সেই বিখ্যাত মানপত্রটি রচনা করেছিলেন শরৎচন্দ্র। কবিও নিজে একবার শরৎচন্দ্রকে অভিনন্দন জানিয়েছিলেন।

শরৎচন্দ্র বরাবরই দরিদ্র লোকদের অসুখে চিকিৎসা করা তাঁর একটা কাজ হয়ে দাঁড়িয়েছিল। রোগী দেখে তিনি শুধু ওষুধই দিতেন না, অনেকের পথ্যও কিনে দিতেন। শরৎচন্দ্র সামতাবেড় অঞ্চলের বহু দুঃস্থ পরিবারকে বিশেষ করে অনাথ বিধবাদের মাসিক অর্থসাহায্য করতেন।

শরৎচন্দ্র সামতাবেড়ে থাকার সময় তিন-চারটি মাত্র গ্রন্থ রচনা করতে পেরেছিলেন। শেষ দিকে কলকাতার বালীগঞ্জে একটা বাড়ি তৈরী করিয়েছিলেন ১৯৩৪ খ্রীষ্টাব্দে। বাড়িটি দোতলা এবং দেখতে ভারী সুন্দর। ঠিকানা হল-২৪ অশ্বিনী দত্ত রোড।

কলকাতায় বাড়ি হলে ও কখন কলকাতায়, আবার কখন সামতাবেড়ে এইভাবে কাটাতেন। কলকাতায় থাকাকালে কলকাতার তখনকার সাহিত্যিক ও শিল্পীদের দুটি নাম-করা প্রতিষ্ঠান রবিবাসর ও রসচক্রের সদস্যরা তাঁকে অনুষ্ঠানে নিয়ে যেতেন। রসচক্রের সদস্যরা শরৎচন্দ্রকে তাঁদের প্রতিষ্ঠানের সভাপতি করেছিলেন।

১৯৩৬ খ্রীষ্টাব্দে ঢাকা বিশ্ববিদ্যালয় শরৎচন্দ্রকে ডি. লিট. উপাধি ও কলকাতা বিশ্ববিদ্যালয় তাঁকে জগত্তারিণী পদক উপহার দিয়েছিলেন। কলকাতা বিশ্ববিদ্যালয় তাঁকে একবার বি. এ. পরীক্ষায় বাংলার পেপারসেটার বা প্রশ্নকর্তাও নিযুক্ত করেছিলেন। এসব ছাড়া, দেশবাসীও তাঁকে তখন 'অপরাজেয় কথাশিল্পী', 'সাহিত্য সম্রাট' এই আখ্যায় বিভূষিত করেছিলেন। বৈদ্যবাটী যুব সংঘ, শিবপুর সাহিত্য সংসদ, যশোহর সাহিত্য সংঘ প্রভৃতি প্রতিষ্ঠানের ও সাধারণভাবে দেশবাসীর পক্ষ থেকে একাধিকবার তাঁকে সম্বর্ধনা জানানো হয়।

শরৎচন্দ্র কেবল গায়ক, বাদক, অভিনেতা ও চিকিৎসকই ছিলেন না, মনেপ্রাণে তিনি ছিলেন একজন দরদী মানুষ। মানুষের, এমন কি জীবজন্তুর দুঃখ-দুর্দশা দেখলে তাঁর চোখ দিয়ে জলও গড়িয়ে পড়ত।

পুরুষ-শাসিত সমাজে পুরুষ অপেক্ষা নারীর প্রতিই তার দরদ ছিল সবচেয়ে বেশী। আবার সমাজের নিষ্ঠুর অত্যাচারে সমাজ-পরিত্যক্তা, লাঞ্ছিতা ও পতিতা নারীদের প্রতি তাঁর করুণা ছিল অপরিসীম। পতিতা নারীদের ভুল পথে যাওয়ার জন্য তিনি হৃদয়ে একটা ব্যথা বেদনা অনুভব করতেন।

জীবজন্তুর প্রতি স্নেহবশতঃ শরৎচন্দ্র বহু বছর কলকাতা পশুক্লেশ নিবারণী সমিতির হাওড়া শাখার চেয়ার ম্যান ছিলেন। এক সময় অবশ্য তিনি একজন ছোটখাট শিকারীও ছিলেন। মাছ ধরতে এবং বন্দুক নিয়ে পাখি শিকার করতে বিশেষ পটু ছিলেন। দক্ষ সাঁতারু ছিলেন। সাপুড়েদের মত অতি অনায়াসেই বিষধর সাপও ধরতে পারতেন।

তিনি ছিলেন অসাধারণ অতিথিপরায়ণ, বন্ধুবৎসল ও পত্নীপ্রেমিক। বিলাসী না হলেও কিছুটা সৌখীন ছিলেন বিশেষ করে বেশভূষায় ও লেখার ব্যাপারে। তিনি ঘরোয়া বৈঠকে খুব গল্প করতে পারতেন।

১৯৩৭ খ্রীষ্টাব্দের গোড়ার দিকে তিনি কিছুদিন জ্বরে ভোগেন। জ্বর ছাড়লে ডাক্তারের উপদেশ মত দেওঘর বেড়াতে গিয়ে তিন-চার মাস থাকেন। দেওঘর থেকে ফিরে এসে কিছুদিন সামান্য সুস্থ থাকার পর সেপ্‌টেম্বর মাসে আবার অসুখে পড়লেন। পাকাশয়ের পীড়া দেখা দিয়ে ক্রমেই বেড়ে যেতে লাগল। যা খান আদৌ হজম হয় না পেটেও যন্ত্রণা। ডাক্তাররা এক্‌স-রে করে দেখলেন, যকৃতেও পাকস্থলীতে ক্যানসার হয়েছে। সেইসময় শরৎচন্দ্র একটি উইল করেন। উইলে তিনি তাঁর যাবতীয় স্থাবর ও অস্থাবর সম্পত্তি স্ত্রী হিরণ্ময়ী দেবীকে জীবনসত্ত্ব দান করেন। হিরণ্ময়ী দেবীর মৃত্যুর পর কনিষ্ঠ ভ্রাতা প্রকাশচন্দ্রের পুত্র বা পুত্ররা সমস্ত সম্পত্তির অধিকারী হবেন, (হিরণ্ময়ী দেবী তাঁর স্বামীর মৃত্যুর পর ২৩ বছর বেঁচে ছিলেন ১৫ই ভাদ্র, ১৩৬৭ পর্য্যন্ত।

কল[illegible] তৎকালীন শ্রেষ্ঠ চিকিৎসকগণ-ডাঃ বিধানচন্দ্র রায়, ডাঃ কুমুদশঙ্কর রায় প্রভৃতি শরৎচন্দ্রকে দেখে স্থির করলেন যে, অস্ত্রোপচার ছাড়া আর কোন উপায় নেই।

ডাঃ ম্যাকে সাহেবের সুপারিশে শরৎচন্দ্রের চিকিৎসার জন্য দক্ষিণ কলকাতার ৫নং সুবার্বন হসপিটাল রোডে একটি ইউরোপীয় নার্সিং হোমে নিয়ে যাওয়া হল। তাঁর নেশার জিনিস সিগারেট খেতে না দেওয়ায়, সকালে ও বিকালে দেখা করবার নির্দিষ্ট সময় ছাড়া অন্য সময় কারো সঙ্গে দেখা করতে না দেওয়া তাছাড়া ইউরোপীয় নার্সরা এদেশীয় লোক বলে শরৎচন্দ্রের সঙ্গে নাকি ভাল ব্যবহার করতেন না। এই সব কারণএ শরৎচন্দ্র দুদিন পরে সেখান থেকে চলে এসে ডাঃ সুশীল চ্যাটার্জীর ৪নং ভিক্টোরিয়া টেরাসে 'পার্ক নার্সিং হোমে' ভর্তি হলেন।

সেই সময়কার বিখ্যাত সার্জন ললিতমোহন বন্দ্যোপাধ্যায় অপারেশন করে শরৎচন্দ্রকে বাঁচাতে পারলেন না। অপারেশন হয়েছিল ১২/১/৩৮ তারিখে। এর পর শরৎচন্দ্র চারদিন বেঁচেছিলেন। তাঁর মৃত্যুর দিনটা ছিল রবিবার, ১৯৩৮ খ্রীষ্টাব্দ ১৬ই জানুয়ারী (বাংলা ১৩৪৪ সালের ২রা মাঘ)। এই দিনই বেলা দশটা দশ মিনিটের সময় শেষ নিঃশ্বাস ত্যাগ করলেন মৃত্যুকালে তার বয়স ছিল ৬১ বৎসর ৪ মাস।

## গ্রন্থ-পরিচিতি

**বড়দিদি**— বড়দিদিই পুস্তকাকারে প্রকাশিত প্রথম বাল্য রচনা। শরৎচন্দ্র রেঙ্গুনে থাকাকালে ১৩১৪ সালে বড়দিদি উপন্যাসটি ভারতী পত্রিকায় ধারাবাহিকভাবে প্রকাশিত হয়। শরৎচন্দ্রের মাতুলও প্রিয় বাল্যবন্ধু সুরেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় বলেছেন শরৎচন্দ্র প্রথমে ঐ উপন্যাসটি প্রবাসীতে প্রকাশের জন্য পাঠিয়েছিলেন কিন্তু তা প্রকাশিত হয় নি। ভারতীতে 'বড়দিদি' প্রকাশিত হওয়ার কয়েক বছর পরে ১৯১৩ খ্রীষ্টাব্দের সেপ্‌টেম্বর মাসে বই প্রকাশ করেন যমুনা সম্পাদক ফনীন্দ্রনাথ পাল। শরৎচন্দ্রকে না জানিয়েই বই নকল করেছিলেন

ফনীবাবু।

**বিরাজ বৌ**— ১৩২৩ সালে পৌষ ও মাঘ সংখ্যায় ভারতবর্ষ পত্রিকায় বিরাজ বৌ প্রথম প্রকাশিত রচনা। ১৯১৪ খ্রীষ্টাব্দের ২রা মে 'বিরাজ বৌ' বই আকারে প্রকাশ করেন গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স।

**পরিণীতা**— পরিণীতা একটি বড় গল্প ১৩২০ সালে ফাল্গুন সংখ্যায় যমুনায় প্রকাশিত হয়, পরের বছর শ্রাবণমাসে বই আকারে প্রকাশিত হয়।

**পণ্ডিতমশাই**— পণ্ডিতমশাই ১৩২১ সালের, বৈশাখ, শ্রাবণ সংখ্যা ভারতবর্ষে প্রথম প্রকাশিত হয়। সেই বছরই বই আকারে প্রকাশিত হয়।

**পল্লী-সমাজ**— বই আকারে প্রকাশের আগে ১৩২২ সালে আশ্বিন, অগ্রাহায়ণ পৌষ সংখ্যায় ভারতবর্ষ পত্রিকায় প্রকাশিত হয়। প্রথম ৯টি পরিচ্ছেদে শেষ করবেন ভেবেই বইটি প্রকাশিত হতে থাকে। কিন্তু বই আকারে প্রকাশিত হওয়ার আগে আরো ১০টি পরিচ্ছেদ যুক্ত করে মোট ১৯টি পরিচ্ছেদে শেষ করেন। এই বইটি ১৯১৬ খ্রীষ্টাব্দের ১৫ই জানুয়ারী বই আকারে প্রকাশিত হয়।

**চন্দ্রনাথ**— বাল্যরচনা, যমুনা পত্রিকায় ১৩২০ সালের বৈশাখ থেকে আশ্বিন সংখ্যা পর্যন্ত ধারাবাহিক ভাবে প্রকাশিত হয়ে ছিল পরে ঐ বছর ফাল্গুন মাসে বই আকারে প্রকাশিত হয়। (১৯১৬, ১২ মার্চ)

**বৈকুণ্ঠের উইল**— ভারতবর্ষ পত্রিকায় ১৩২০ সালের জৈষ্ঠ, আষাঢ় ও শ্রাবণ সংখ্যায় ধারাবাহিক ভাবে প্রকাশিত হয়। ঐ বছর ভাদ্র মাসে বই আকারে প্রকাশিত হয় (১৯১৬ ২৮শে আগষ্ট)

**অরক্ষণীয়া**— ভারতবর্ষে ১৩২৩ সালের আশ্বিন সংখ্যায় প্রকাশিত হয় ঐ বছর কার্তিক মাসে বই আকারে প্রকাশিত হয় ১৯১৬, ২০শে নভেম্বর। এই গ্রন্থের উপসংহার প্রথমে যা করেছিলেন পরে তার পরিবর্তন করেন।

**শ্রীকান্ত**— উপন্যাসটি ১৩২২ মাঘ মাস থেকে 'ভারতবর্ষে' প্রথম ধারাবাহিকভাবে প্রকাশিত হতে শুরু হয়। তখন লেখাটি 'শ্রীকান্তর ভ্রমণ কাহিনী' নামে ছাপা হয় এবং লেখকের নাম থাকে 'শ্রীশ্রীকান্ত শর্মা'। মাঘ এবং ফাল্গুন দুমাস লেখকের নাম ছিল শ্রীশ্রীকান্ত শর্মা। তার পরের দুমাসে ছিল শ্রীশরচন্দ্র চট্টোপাধ্যায়। তার পর থেকে শ্রীশরৎচন্দ্র চট্টোপাধ্যায় এই নামই থাকে।

'শ্রীকান্তর ভ্রমণ কাহিনী' ১৩২২ মাঘে শুরু হয়ে একটানা ধারাবাহিকভাবে ১৩২৩ মাঘ পর্যন্ত চললে, এই তের মাসে যতটা ছাপা হয়েছিল, ততটা নিয়ে 'শ্রীকান্ত ১ম পর্ব' বই আকারে প্রকাশিত হয়। ১২ই ফেব্রুয়ারি ১৯১৭, মাঘ ১৩২৩। এই 'শ্রীকান্ত ১ম পর্ব' প্রকাশের সময় ১৩২২ সালের মাঘ সংখ্যা ভারতবর্ষে 'শ্রীকান্তর ভ্রমণ কাহিনী' যা বেরিয়েছিল, তার গোড়ার দিকের কিছুটা বইয়ে বাদ দেওয়া হয়।

এরপর 'শ্রীকান্তর ভ্রমণ কাহিনী' আবার 'ভারতবর্ষে' শুরু হয় ১৩২৪ আষাঢ় মাস থেকে। চলে ১৩২৫ আশ্বিন পর্যন্ত। মাঝে ১৩২৪ আশ্বিন ও কার্তিক এবং ১৩২৫ শ্রাবণ - তিন মাস বন্ধ থাকে। এই আশ্বিন মাস পর্যন্ত যা প্রকাশিত হয়েছিল, তাই নিয়ে 'শ্রীকান্ত ২য় পর্ব' প্রকাশিত হয়। প্রকাশের তারিখ ২৪শে সেপ্টেম্বর ১৯১৮, ভাদ্র ১৩২৫।

'শ্রীকান্তর ভ্রমণ কাহিনী' তৃতীয় পর্যায় আবার 'ভারতবর্ষ' পত্রিকায় শুরু হয় ১৩২৭ পৌষ থেকে এবং চলে ১৩২৮ পৌষ পর্যন্ত। এবারেও ধারাবাহিকতায় ছেদ পড়ে ১৩২৭ চৈত্র এবং ১৩২৮ জ্যৈষ্ঠ, শ্রাবণ, কার্তিক ও অগ্রহায়ণ মাসে। ১৩২৮ পৌষ সংখ্যা ভারতবর্ষে তৃতীয় পর্যায় 'শ্রীকান্তর ভ্রমণ কাহিনী'র ন বম পরিচ্ছেদ প্রকাশিত হয়।

অনেক মাস কেটে যায়। কিন্তু শরৎচন্দ্র ভারতবর্ষের এই অসমাপ্ত 'শ্রীকান্তর ভ্রমণ কাহিনী'কে আর সমাপ্ত করলেন না। না লেখার হেতু, তিনি তখন মহাত্মা গান্ধীর অসহযোগ আন্দোলনে যোগ দিয়েছেন এবং চরকা ও খদ্দর প্রচারে খুব ব্যস্ত।

তৃতীয় পর্যায়ের 'শ্রীকান্তর ভ্রমণ কাহিনী' ভারতবর্ষে অসমাপ্ত হয়ে পাঁচ বছরেরও বেশী পড়ে রইল। শেষে বাকি আর ছটা পরিচ্ছেদ লিখে ভারতবর্ষে ধারাবাহিকভাবে না প্রকাশ করে মোট পনের পরিচ্ছেদে একেবারে বই আকারে 'শ্রীকান্ত ৩য় পর্ব' প্রকাশ করলেন। এই ৩য় পর্ব প্রকাশের তারিখ - ১৮ই এপ্রিল ১৯২৭, চৈত্র ১৩৩৩। গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স প্রকাশ করেন।

'শ্রীকান্ত ৩য় পর্ব' বই প্রকাশিত হওয়ার পর আরও পাঁচটা বছর কেটে গেল। ১৩৩৮ সালের ফাল্গুন সংখ্যা 'বিচিত্রা' মাসিক পত্রিকায় 'শ্রীকান্তর ভ্রমণ কাহিনী'র বদলে 'শ্রীকান্ত ৪র্থ পর্ব' নামে ছাপা শুরু হয়েছে। এই 'শ্রীকান্ত ৪র্থ পর্ব' বিচিত্রায় চলে ১৩৩৯ মাঘ পর্যন্ত। শ্রীকান্ত ৪র্থ পর্বে পাণ্ডুলিপির শেষ পৃষ্ঠায় বই শেষ করার স্থান, তারিখ ও সময় হিসাবে লেখা ছিল - সামতাবেড়, ২৫শে পৌষ ১৩৩৯। রাত্রি ১১টা।

বিচিত্রায় ঐ বার সংখ্যায় সমাপ্ত শ্রীকান্ত ৪র্থ পর্ব নিয়ে গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স শ্রীকান্ত ৪র্থ পর্ব গ্রন্থ প্রকাশ করেন ১৯৩৩এর ১৩ই মার্চ, চৈত্র ১৩৩৯ তারিখে।

শরৎচন্দ্র ১৩৪০ সালের ৫ই জ্যৈষ্ঠ তারিখে সামতাবেড় থেকে দিলীপকুমার রায়কে এক চিঠিতে লিখেছিলেন - 'পঞ্চম পর্ব শ্রীকান্ত লিখে শেষ ক'রে দেবো। অভয়া প্রভৃতি সম্বন্ধে। আর যদি তোমরা বলো ৪র্থ ভালো হয় নি, তবে থাকলো এই খানেই রথ।'

শ্রীকান্ত ৪র্থ পর্ব খুব ভাল হয়েছে, দিলীপবাবু একথা বলা সত্ত্বেও শরৎচন্দ্র শ্রীকান্ত ৫ম পর্ব আর লেখেন নি। শ্রীকান্ত ৪র্থ পর্ব খুব ভাল লেগেছে বলে যে দিলীপবাবু শরৎচন্দ্রকে জানিয়েছিলেন, একথা শরৎচন্দ্রেরই একটা চিঠি থেকে জানা যায়। তিনি সামতাবেড় থেকে ১৩৪০ সালের ১০ই ভাদ্র তারিখে দিলীপবাবুকে লিখে ছিলেন - 'শ্রীকান্ত ৪র্থ পর্ব তোমার এত ভাল লেগেছে জেনে কত যে খুশি হয়েছি বলতে পারিনে, - কারণ, এ বইটি সত্যিই আমি যত্ন করে মন দিয়ে লিখেছিলাম হৃদয়বান পাঠকের ভাল লাগার জন্যেই।'

শুধু শ্রীকান্ত ৪র্থ পর্ব কেন, শ্রীকান্তর প্রতিটি পর্বই যে শরৎচন্দ্র পাঠক-পাঠিকাদের ভাল লাগার জন্য মন দিয়ে লিখেছিলেন, তাতে সন্দেহই নেই। তবুও এই শ্রীকান্ত যখন ভারতবর্ষে প্রথম লিখতে শুরু করেন, তখন এই বইটি সম্বন্ধে তাঁর নিজেরই মনের মধ্যে একটা সংকোচ ছিল, এই বই হয়ত ভারতবর্ষ পত্রিকায় ছাপার অনুপযুক্ত। তাই তিনি রেঙ্গুন থেকে ভারতবর্ষ পত্রিকার স্বত্বাধিকারী হরিদাস চট্টোপাধ্যায়কে এক চিঠিতে লিখেছিলেন শরৎচন্দ্রের নামটা ব্যবহার করতে না।

**মেজদিদি**— এই গল্পগ্রন্থটি বই আকারে প্রকাশিত হওয়ার আগে ভারতবর্ষে ১৩২১ সালের কার্তিক মাস ভাদ্র সংখ্যায় প্রকাশিত হয়েছিল। এতে মেজদিদি, দর্পচূর্ণ ও আঁধারে আলো তিনটি গল্প সমষ্টি।

**কাশীনাথ**— গ্রন্থটিতে মোট সাতটি গল্প ছিল। এই বই ১৯১৭ ১লা সেপ্টেম্বর প্রকাশিত হয়। 'কাশীনাথ' 'সাহিত্য' ফাল্গুন, চৈত্র ১৩১৯, 'আলো ও ছায়া' 'যমুনা' আষাঢ় ও ভাদ্র ১৩২০, 'মন্দির' 'কুন্তলীন' পুরস্কার ১৩০৯, 'বোঝা' 'যমুনা' কার্তিক ও পৌষ ১৯১৯, 'অনুপমার প্রেম' 'সাহিত্য' চৈত্র ১৩২০, 'বাল্যস্মৃতি' 'সাহিত্য' মাঘ ১৩১৯, 'হরিচরণ' 'সাহিত্য' আষাঢ় ১৩২১।

**বিন্দুর ছেলে ও অন্যান্য গল্প**—'যমুনা' পত্রিকায় ভারতবর্ষে বিরাজ বৌ প্রকাশিত হওয়ার আগে, রামের সুমতি, পথনির্দেশ ও বিন্দুর ছেলে যথাক্রমে ১৩১৯ ফাল্গুন, চৈত্র,

১৩২০ বৈশাখ ও ১৩২০ শ্রাবণ সংখ্যায় প্রকাশিত হয়।

এই 'বিন্দুর ছেলে ও অন্যান্য গল্প' বই-এর শেষ গল্প পথ-নির্দেশ পড়ে আচার্য জগদীশচন্দ্র বসু তখন শরৎচন্দ্রকে চিঠি লিখেছিলেন, 'সফলতা যে কত ক্ষুদ্র, বিফলতা যে কত বড়! আপানর 'পথ-নির্দেশ' পড়িতে পড়িতে ভয় হইয়াছিল যে, অত কষ্টের পর সফলতার মোহ ভুলিতে পারিবেন না; কিন্তু দেখিয়া সুখী হইলাম যে, যে-পথটা বড় তাহা নির্দেশ করিতে ভুলিয়া যান নাই।' ১৯১৪ ৩রা জুলাই বই আকারে প্রকাশিত হয়।

**ষোড়শী**— এটি দেনাপাওনা উপন্যাসের নাট্যরূপ, ১৯২৭ ১৩ই আগষ্ট প্রকাশিত হয়, ১৩৩৪, ২১শে শ্রাবণ "নাট্য মন্দিরে" নাটকটি অভিনীত হয়।

**নারীর মূল্য**— এই প্রবন্ধটি শরৎচন্দ্র তাঁর দিদি অনিলা দেবীর ছদ্মনামে লিখেছিলেম। ১৩২০ যমুনার বৈশাখ জৈষ্ঠ, ভাদ্র আশ্বিন সংখ্যায় প্রকাশিত হয়। বই আকারে হয় ১৯২৪ ১৮ই মার্চ।

**দেবদাস**— এটি বাল্য-রচনা। শরৎচন্দ্র রেঙ্গুনে থাকাকালে তাঁর নিষেধসত্ত্বেও ভারতবর্ষের প্রমথনাথ ভট্টাচার্য দেবদাসের পাণ্ডুলিপিটি শরৎচন্দ্রের মাতুল সুরেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়ের কাছ থেকে সংগ্রহ করে ছেপেছিলেন ১৩২৩ চৈত্র এবং ১৩২৪ বৈশাখ-আষাঢ় সংখ্যায় পরে ১৩২৪ আষাঢ় মাসেই (৩০শে জুন ১৯১৭) পুস্তকাকারে প্রকাশিত হয় গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স থেকে।

**নিষ্কৃতি**— ১৩২১ বৈশাখ সংখ্যা যমুনা পত্রিকায় এই বই এর গোড়ার অংশের কিছুটা প্রথম প্রকাশিত হয়। যমুনায় প্রকাশিত হয় 'ঘর-ভাঙ্গা' নামে। পরে যমুনায় প্রকাশিত ঐ অংশটি সহ সমস্তটাই 'নিষ্কৃতি' নামে ১৩২৩ ভাদ্র, কার্তিক ও পৌষ সংখ্যা ভারতবর্ষে প্রকাশিত হয়। এরপর ১৩২৪ আষাঢ় মাসে (১লা জুলাই ১৯১৭) বই আকারে প্রকাশিত হয় গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স থেকে।

**চরিত্রহীন**— শরৎচন্দ্রের 'চরিত্রহীন' উপন্যাসটি প্রথম পুস্তকাকারে প্রকাশিত হয় ১৯১৭ ১১ই নভেম্বর এম. সি. সরকার এণ্ড সন্স থেকে।

চরিত্রহীন পুস্তকাকারে প্রকাশিত হওয়ার আগে ১৩২০ কার্তিক-চৈত্র এবং ১৩২১ কয়েক মাস 'যমুনা' পত্রিকায় আংশিকভাবে প্রকাশিত হয়েছিল।

চরিত্রহীন ১৩২০ কার্তিক সংখ্যা যমুনায় প্রথম প্রকাশিত হতে শুরু হলেও, এ বইয়ের অন্ততঃ অনেকটাই বহু আগের লেখা। নানা পরোক্ষ ইঙ্গিত থেকে জানা যায় যে ১৯০১/২ খ্রীষ্টাব্দের মধ্যে এই উপন্যাসের অংশবিশেষ লেখা হয়ে অসমাপ্ত অবস্থায় পড়ে ছিল। তারপর শরৎচন্দ্র রেঙ্গুনে গিয়ে ১৯১১/১২ খ্রীষ্টাব্দে আবার এটি লিখতে শুরু করেন। ৫০০ পাতা লিখে বই যখন শেষ করে আনেন, সেই সময় তিনি রেঙ্গুনে যে কাঠের বাড়ির দোতলায় থাকতেন, সেই বাড়ির নীচের তলায় ৫. ২. ১২ তারিখে আগুন লাগে। ফলে বহু জিনিসপত্রের সঙ্গে চরিত্রহীনের পাণ্ডুলিপিটিও পুড়ে ছাই হয়ে যায়।

এই সময় শরৎচন্দ্র বন্ধু প্রমথনাথ ভট্টাচার্যকে এক চিঠিতে লিখেছিলেন, - 'আগুনে পুড়িয়াছে আমার সমস্তই। লাইব্রেরী এবং চরিত্রহীন উপন্যাসের manuscript...' তিনি পুনরায় এটি লিখতে শুরু করেন এবং ১৯১২ অক্টোবর মাসে যখন অফিসে ছুটি নিয়ে দেশে আসেন, তখন ঐ অসমাপ্ত চরিত্রহীনের পাণ্ডুলিপি সঙ্গে এনেছিলেন এবং দেশে এসে হাওড়া শিবপুরে থাকাকালেও চরিত্রহীন লিখতেন।

**গৃহদাহ**— এই উপন্যাসটি প্রথম প্রকাশিত হয় ১৯২০ ২০শে মার্চ (ফাল্গুন, ১৩২৬) গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স থেকে।

'গৃহদাহ' ১৩২৩ মাঘ-চৈত্র, ১৩২৪ বৈশাখ-আশ্বিন, অগ্রহায়ণ-ফাল্গুন, ১৩২৫ পৌষ-

চৈত্র এবং ১৩২৬ আষাঢ়-মাঘ সংখ্যা 'ভারতবর্ষ' মাসিক পত্রিকায় প্রকাশিত হয়।

এখানে দেখা যাচ্ছে, গৃহদাহ ভারতবর্ষে ধারাবাহিকভাবে প্রকাশিত হওয়ার সময় ১৩২৪ কার্তিক এবং ১৩২৬ বৈশাখ ও জৈষ্ঠ মাসে প্রকাশিত হয়নি। আর ১৩২৪-এর চৈত্র থেকে ১৩২৫-এর অগ্রহায়ণ পর্যন্তও একটানা দীর্ঘ ন'মাস ধারাবাহিকতায় ছেদ পড়ে।

ভারতবর্ষে একটানা দীর্ঘ ন' মাস গৃহদাস না লেখার কারণ, ঐ ১৩২৪-২৫ সালেই শরৎচন্দ্র ভারতবর্ষে তাঁর 'দত্তা' এবং 'শ্রীকান্ত ২য় পর্ব' উপন্যাসও ধারাবাহিকভাবে লিখতে শুরু করেছিলেন। দত্তা ভারতবর্ষে প্রকাশিত হয়েছিল ১৩২৪ পৌষ থেকে ১৩২৫ ভাদ্র, এই ন' সংখ্যায়। আর শ্রীকান্ত ২য় পর্ব প্রকাশিত হয়েছিল, ১৩২৪ আষাঢ়-ভাদ্র, অগ্রহায়ণ-চৈত্র এবং ১৩২৫ বৈশাখ-আষাঢ়, ভাদ্র ও আশ্বিন সংখ্যায়।

**দত্তা**— বইটি ১৩২৪ পৌষ-চৈত্র ও ১৩২৫ বৈশাখ-ভাদ্র সংখ্যা ভারতবর্ষ পত্রিকায় প্রথম ধারাবাহিকভাবে প্রকাশিত হয়। পরে ঐ বছরই ভাদ্র মাসে (২রা সেপ্টেম্বর ১৯১৮) গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স থেকে বই আকারে প্রকাশিত হয়। অনেকদিন থেকেই 'দত্তা' উপন্যাসের প্রচলিত সংস্করণগুলিতে দেখা না গেলেও প্রথমদিকের সংস্করণগুলিতে দেখা যায় যে, শরৎচন্দ্র এই উপন্যাসটি তাঁর দিদি অনিলা দেবীকে উৎসর্গ করেছিলেন। ভারতবর্ষে যখন দত্তা প্রকাশিত হয়, তখন ভারতবর্ষে গৃহদাহ উপন্যাসটিও ধারাবাহিকভাবে প্রকাশিত হচ্ছিল, এই দুটি উপন্যাসেই তিনি ব্রাহ্মচরিত্র চিত্রিত করেন।

**বামুনের মেয়ে**— আগে কোনও পত্রিকায় প্রকাশিত হয়নি। একেবারে বই হিসাবেই প্রকাশিত হয়েছিল। ১৩২৭ আশ্বিন (অক্টোবর ১৯২০) মাসে শিশির পাবলিশিং হাউস এটি প্রথম প্রকাশ করেছিলেন। গৃহদাহ প্রকাশের কয়েক মাস পরেই শরৎচন্দ্রের এই বইটি প্রকাশিত হয়।

**দেনা-পাওনা**— ১৩২৭ আষাঢ়-আশ্বিন, পৌষ ও চৈত্র, ১৩২৮ জৈষ্ঠ, শ্রাবণ, কার্তিক ও চৈত্র, ১৩২৯ বৈশাখ-শ্রাবণ, আশ্বিন, কার্তিক ও মাঘ-চৈত্র এবং ১৩৩০ বৈশাখ, আষাঢ় ও শ্রাবণ সংখ্যা ভারতবর্ষে প্রথম প্রকাশিত হয়। পরে ১৩৩০ ভাদ্র মাসে (১৪ই আগস্ট ১৯২৩) গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স থেকে পুস্তকাকারে প্রকাশিত হয়।

**হরিলক্ষ্মী**— এই গল্প-গ্রন্থটি ১৯২৬ ১৩ই মার্চ গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স থেকে প্রথম পুস্তকাকারে প্রকাশিত হয়। এই গ্রন্থে হরিলক্ষ্মী, মহেশ ও অভাগীর স্বর্গ নামে তিনটি গল্প ছিল। এগুলি পুস্তকাকারে প্রকাশিত হওয়ার আগে, প্রথমে যথাক্রমে ১৩৩২ শারদীয়া বসুমতীতে এবং ১৩২৯ আশ্বিন ও মাঘ মাসের বঙ্গবাণীতে প্রকাশিত হয়েছিল। মহেশ গল্পটি শুধু বঙ্গবাণীতেই নয়, ১৩২৯-এর আশ্বিন সংখ্যা পল্লীশ্রী পত্রিকায়ও তখন প্রকাশিত হয়েছিল।

**নববিধান**— 'ভারতবর্ষ' পত্রিকায় ১৩৩০ মাঘ-ফাল্গুন এবং ১৩৩১ বৈশাখ, আষাঢ়, আশ্বিন ও কার্তিক সংখ্যায় প্রথম প্রকাশিত হয়।

শরৎচন্দ্রের এই বইটি তাঁর অন্যান্য বই এর তুলনায় বিক্রি হয়েছে কম। এর প্রকাশকাল (কার্তিক ১৩৩১) থেকে ১৩৬০ আশ্বিন মাস পর্যন্ত অর্থাৎ ২৯ বছরে মাত্র ৮টি সংস্করণ শেষ হয়েছে। অথচ এই সময়ের মধ্যে তাঁর অন্য বহু বই এরই অনেক বেশী সংস্করণ হয়েছে। এই বহুল প্রচালিত না হওয়ার কারণই হয়ত 'নববিধানে'র পরবর্তী সংস্করণে ছাপাখানার ভুলও ঢেকেছে কমই। কারণ, একখানি প্রথম সংস্করণ 'নববিধান' পেয়ে তার সঙ্গে বর্তমান সংস্করণ মিলিয়ে দেখা গেল, দু একটা শব্দ বাদ যাওয়া বা দু একটা শব্দের পরিবর্তন ছাড়া ভুলই নেইই। একটা ভুল যেমন—স্নানান্তে আয়নার সম্মুখে দাঁড়াইয়া চুল আচড়াইতেছিল, এর বদলে ছাপা হচ্ছিল—স্নানান্তে অভয়ার সম্মুখে দাঁড়াইয়া চুল আচড়াইতেছিল।

**স্বামী**— একটি গল্প-সমষ্টির গ্রন্থ। এতে দুটি গল্প ছিল স্বামী ও একাদশী বৈরাগী। স্বামী গল্পটি ১৩২৪ কার্তিক সংখ্যা ভারতবর্ষে প্রথম প্রকাশিত হয়। পরে এই দুটি গল্প নিয়ে ঐ বছরই ফাল্গুন মাসে (১৮ই ফেব্রুয়ারি ১৯১৮) গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স বই আকারে প্রকাশ করেন।

নারায়ণ-সম্পাদক চিত্তরঞ্জন দাশের (তখনও দেশবন্ধু হননি) অনুরোধে শরৎচন্দ্র নারায়ণে স্বামী গল্পটি দিয়েছিলেন। এতে চিত্তরঞ্জন এত খুশী হয়েছিলেন যে, গল্পটির সম্মান-মূল্য হিসাবে শরৎচন্দ্রকে একটি ব্ল্যাঙ্ক চেক্ পাঠিয়ে দিয়েছিলেন। উদ্দেশ্য, শরৎচন্দ্র চেকে যত টাকা ইচ্ছা বসিয়ে নেবেন। শরৎচন্দ্র চেক নিয়ে তাকে একশ টাকা লিখেছিলেন মাত্র।

**ছবি**— ১৯২০ ১৬ই জানুয়ারী তারিখে গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স থেকে প্রথম পুস্তকাকারে প্রকাশিত হয়। এতে ছবি, বিলাসী ও মামলার ফল নামে তিনটি গল্প ছিল। এই গল্পগুলি পুস্তকাকারে প্রকাশিত হওয়ার আগে প্রথমে যথাক্রমে ১৩২৬ পূজা-বার্ষিকী পার্বণীতে প্রকাশিত হয়েছিল।

ইংলণ্ডের পটভূমিকায় লেখা 'কোরেল' নামে শরৎচন্দ্রের একটি বাল্য-রচনা ছিল। শরৎচন্দ্র ঐ কোরেল গল্পটিকে একটু অদল-বদল করে ব্রহ্মদেশের পটভূমিকায় ছবি গল্পটি রচনা করেছিলেন। শরৎচন্দ্র রবীন্দ্রনাথের অনুরোধে ১৩২৪ ১৪ই চৈত্র তারিখে কলকাতায় জোড়াসাঁকোয় বিচিত্রা আসরে বিলাসী গল্পটি লিখে নিয়ে গিয়ে পড়েছিলেন। ভারতী সম্পাদক মণিলাল গঙ্গোপাধ্যায় (অবনীন্দ্রনাথ ঠাকুরের জামাতা) অন্য দিনের মত সেদিনও বিচিত্রার আসরে উপস্থিত ছিলেন। সভা-শেষে তিনি শরৎচন্দ্রের কাছ থেকে বিলাসী গল্পটি নিয়ে পরেব মাসের ভারতী পত্রিকায় প্রকাশ করেছিলেন। বিচিত্রার আসরে শরৎচন্দ্রের সঙ্গে নগেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়েরও পরিচয় হয়েছিল। এই সময়েই ১৩২৫ সালে নগেনবাবু 'পার্বণী' নামে যে পূজা-বার্ষিকী সংকলন করেছিলেন, তাতে শরৎচন্দ্রের 'মামলার ফল' গল্পটি নিয়ে দিয়েছিলেন।

*মনে হয় শরৎচন্দ্রের মামলার ফল গল্পটি তাঁর দিদির বাড়ি হাওড়া জেলার গোবিন্দপুর অঞ্চলের কাহিনী নিয়ে লেখা। এই গল্পে যে পাঁচলার কথা আছে, সেই পাঁচলা গোবিন্দপুরের নিকটের গ্রাম।*

**রমা**— এই নাটকটি শরৎচন্দ্রের 'পল্লী-সমাজ' উপন্যাসের নাট্যরূপ। নাটকটি পুস্তকাকারে প্রথম প্রকাশিত হয় ১৯২৮ ৪ঠা আগষ্ট (শ্রাবণ ১৩৩৫)। প্রকাশ করেন গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স। রমা প্রথম অভিনীত হয় ১৩৩৫ ১৯শে শ্রাবণ কলকাতায় স্টার থিয়েটারে। অভিনয় করে 'আর্ট থিয়েটার লিমিটেড'। রমা ১৩৩৫ শ্রাবণ মাসে প্রথম অভিনীত হলেও, এই নাটকটি রচিত হয়েছিল অন্ততঃ বছর-আড়াই আগে।

**পথের দাবী**— ১৯২৬ ৩১শে আগষ্ট (ভাদ্র ১৩৩৩) তারিখে এই বই প্রথম প্রকাশিত হয়। বই এর প্রকাশক ছিলেন উমাপ্রসাদ মুখোপাধ্যায় এবং মুদ্রাকর কটন প্রেসের সত্যকিঙ্কর বন্দ্যোপাধ্যায়। বইটি প্রকাশিত হওয়ার কিছুদিন পরে তৎকালীন ইংরাজ সরকার বইটিকে রাজদ্রোহমূলক বিবেচনা করে বাজেয়াপ্ত করে। সরকার লেখক, প্রকাশক ও মুদ্রাকরকে কিছু না বলে শুধু বইটিরই প্রচার বন্ধ করে দেন।

পথের দাবী রাজরোষমুক্ত হয় শরৎচন্দ্রের মৃত্যুর পরে ১৯৩৯ খ্রীষ্টাব্দে। ঐ বছরেই এই বই এর ২য় সংস্করণও প্রকাশিত হয়। পথের দাবী পুস্তকাকারে প্রকাশিত হওয়ার আগে ১৩২৯ ফাল্গুন-চৈত্র, ১৩৩০ বৈশাখ, আষাঢ়-ভাদ্র, অগ্রহায়ণ-ফাল্গুন, ১৩৩১ জ্যৈষ্ঠ, আশ্বিন, কার্তিক, পৌষ, মাঘ, ১৩৩২ বৈশাখ, জ্যৈষ্ঠ, ভাদ্র, কার্তিক-ফাল্গুন ও ১৩৩৩ বৈশাখ সংখ্যা 'বঙ্গবাণী' পত্রিকায় প্রথম প্রকাশিত হয়েছিল।

শরৎচন্দ্র এক সময় এক খণ্ড পথের দাবী নিয়ে তাতে কিছু সংশোধন করেছিলেন। শরৎচন্দ্রের মৃত্যুর অনেক দিন পরে তাঁর স্ত্রী হিরণ্ময়ী দেবী সেই বইটি উমাপ্রসাদ মুখোপাধ্যায়কে দেন। বই অনুযায়ীই এর পাঠ রচনাবলীতে স্থান পেয়েছে।

**শেষ প্রশ্ন**— পুস্তকাকারে প্রকাশিত হওয়ার আগে দীর্ঘদিন ধরে মাঝে মাঝে ছেদ দিয়ে দিয়ে ভারতবর্ষে প্রকাশিত হয়েছিল। ভারতবর্ষে প্রকাশের তারিখগুলো - ১৩৩৪ শ্রাবণ-কার্তিক, মাঘ-চৈত্র, ১৩৩৫ জ্যৈষ্ঠ-শ্রাবণ, কার্তিক, পৌষ, ফাল্গুন, ১৩৩৬ বৈশাখ, শ্রাবণ, কার্তিক, পৌষ, ফাল্গুন ও চৈত্র, ১৩৩৭ চৈত্র এবং ১৩৩৮ সালের বৈশাখ।

শরৎচন্দ্র শেষ প্রশ্ন লেখেন তাঁর শেষ বয়সে। এই বইটি লেখার সময় তিনি প্রায়ই নানা রোগে ভুগতেন। আর লেখাতেও তাঁর তখন প্রবল আলস্য, এই-সব কারণেই শেষ প্রশ্ন ধারাবাহিকভাবে মাসে মাসে লেখার কথা হলেও, এত মাস বাদ দিয়ে দিয়ে লিখেছেন। শেষ প্রশ্ন গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স থেকে প্রকাশিত হয়েছিল বৈশাখের মাঝামাঝি। (২রা মে ১৯৩১)।

শেষ প্রশ্ন যখন ভারতবর্ষে প্রকাশিত হচ্ছিল, তখন কিছু প্রগতি পন্থী চিন্তাশীল ব্যক্তি যেমন এ বই লেখার জন্য শরৎচন্দ্রকে অভিনন্দন জানিয়েছিলেন, তেমনি হিন্দু সমাজের গোঁড়ার দল এই লেখা পড়ে শরৎচন্দ্রের প্রতি নিন্দায় মুখর হয়ে উঠেছিলেন। শেষ প্রশ্ন বই বেরুলে এঁরা আরও ক্ষিপ্ত হন বইয়ের প্রকাশকের উপরও ক্রুদ্ধ হন।

**বিপ্রদাস**— পুস্তকাকারে প্রকাশিত হওয়ার আগে এই ভাবে ১৩৩৯ ফাল্গুন-চৈত্র, ১৩৪০ বৈশাখ-আষাঢ়, আশ্বিন এবং ১৩৪১ বৈশাখ, শ্রাবণ-ভাদ্র, কার্তিক-মাঘ সংখ্যা বিচিত্রায় প্রকাশিত হয়েছিল। বিপ্রদাস পুস্তকাকারে প্রকাশিত হয় ১৯৩৫ ১লা ফেব্রুয়ারি (মাঘ ১৩৪১)। প্রকাশ করেন গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স।

ভারতের মুক্তি আন্দোলনে একটি বিখ্যাত বিপ্লবী সংস্থা ছিল বেঙ্গল ভলানটীয়ার্স বা সংক্ষেপে বি. ভি.। এই দলের প্রতিষ্ঠাতা বিপ্লবী হেমচন্দ্র ঘোষ ছিলেন শরৎচন্দ্রের অত্যন্ত স্নেহবাজন। বি. ভি. দলের বিপ্লবী নিকুঞ্জ সেনের 'বক্সার পর দেউলি' গ্রন্থের ভূমিকা লিখতে গিয়ে ডঃ সুবোধচন্দ্র সেনগুপ্ত এক জায়গায় বলেছেন - 'শরৎচন্দ্র আমাকে বলিয়াছিলেন, 'পথের দাবী'র মাল-মশলা তিনি সংগ্রহ করিয়াছিলেন বিপ্লবী হেমচন্দ্র ঘোষের সঙ্গে আলাপ-আলোচনা করিয়া।'

এই বি. ভি. দলের একটি মুখপত্র ছিল, নাম - 'বেণু'। শরৎচন্দ্র বি. ভি.-র কর্মীদের প্রতি স্নেহবশতঃ লেখার জন্য কোনরূপ পারিশ্রমিক না নিয়েই এই বেণুতে তাঁর বিপ্রদাস উপন্যাসটি ধারাবাহিকভাবে লিখতে শুরু করেছিলেন। বিপ্রদাস উপন্যাসের ১০ম পরিচ্ছেদ পর্যন্ত ৩য় ও ৫ম বর্ষের (১৩৩৬-১৩৩৮) বেণুতে প্রকাশিত হয়েছিল।

এই সময়ে বি. ভি.-র প্রথম সারির কর্মী বিনয় বসু, বাদল গুপ্ত ও দীনেশ গুপ্তের রাইটার্স বিল্‌ডিংসে অলিন্দযুদ্ধের জন্য এই দলের অনেকেই গ্রেপ্তার হন। ফলে বেণু বন্ধ হয়ে যায়। এর প্রায় বছর-দুই পরে শরৎচন্দ্রের মাতুল উপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় তাঁর সম্পাদিত 'বিচিত্রা' মাসিক পত্রিকায় বিপ্রদাস উপন্যাসটি আবার গোড়া থেকে ছাপতে শুরু করেন এবং ধারাবাহিকভাবে সমস্ত উপন্যাসটি ছাপেন।

**শুভদা**— বাল্য-রচনা। তবুও এই বইটি প্রকাশিত হয়েছে তাঁর মৃত্যুর পরে। কেন এত পরে প্রকাশিত হ'ল, তার একটা ইতিহাস আছে।

শরৎচন্দ্র ভাগলপুরের খঞ্জরপুর পল্লীতে থাকার সময় যখন প্রতিবেশী বিভূতিভূষণ ভট্টদের বাড়িতে বসে লিখতেন ও পড়তেন, সেই সময় বিভূতিবাবুর বোন নিরুপমা দেবী শরৎচন্দ্রের 'শুভদা' উপন্যাসের পাণ্ডুলিপিটি পড়েছিলেন। ফলে 'শুভদা'র প্রভাব তাঁর প্রথম

বয়সের লেখা 'অন্নপূর্ণার মন্দির' উপন্যাসে বিশেষভাবে পড়ে। এ সম্বন্ধে ১৩৪০ সালের জ্যৈষ্ঠ সংখ্যা 'জয়শ্রী' পত্রিকায় নিরুপমা দেবী নিজেই লিখেছেন—

'অন্নপূর্ণার মন্দির' প্রকাশিত হলে, শরৎচন্দ্র বইটি পড়ে দেখেন যে, তাতে তাঁর 'শুভদা' উপন্যাসের কাহিনীর যথেষ্ট প্রভাব রয়েছে।

'শুভদা' প্রকাশিত হলে, পাছে নিরুপমা দেবী হেয় হয়ে পড়েন, এই ভেবে শরৎচন্দ্র তাঁর 'শুভদা' উপন্যাস ছাপলেনই না। তবে পাণ্ডুলিপিটি নষ্ট না করে রেখে দিলেন, এই আশায় যে, অবসর পেলে পরে গল্পটিকে বদলে আবার নতুন করে লিখবেন। 'শুভদা' পাণ্ডুলিপি পড়ে রইল, অবসর আর হয়ে উঠল না। তখন শরৎচন্দ্র শেষ বয়সে একদিন ওটিকে আর না রেখে পুড়িয়ে ফেলাই মনস্থ করলেন।

শরৎচন্দ্র ঐ সময় তাঁর হাওড়া জেলার সামতাবেড়ের বাড়িতে থাকতেন। একদিন তিনি তাঁর ভাগ্নে রামকৃষ্ণ মুখোপাধ্যায়কে (দিদি অনিলা দেবীর মেজ দেওরের ছেলে) ইনি শরৎচন্দ্রের বাড়িতে থেকে লেখাপড়া শিখতেন) বহু পুরাতন কাগজপত্রের সঙ্গে 'শুভদা'র পাণ্ডুলিপিটি পোড়াতে দিলেন। রামকৃষ্ণবাবু কিন্তু কাগজ পোড়াবার সময় 'শুভদা'র পাণ্ডুলিপিটি না পুড়িয়ে শরৎচন্দ্রেরই একটি আলমারির বইয়ের মধ্যে লুকিয়ে রাখলেন কিছু দিন পরে শরৎচন্দ্র তাঁর সামতাবেড়ের বাড়ীতে আলমারীতে বই ঘাঁটতে গিয়ে শুভদা পাণ্ডুলিপিটি দেখতে পেলেন। শরৎচন্দ্র কি ভেবে পাণ্ডুলিপিটি আর নষ্ট করলেন না - রেখেই দিলেন। হয়ত ভেবেছিলেন, যখন পাণ্ডুলিপিটা রক্ষা পেয়েই গেল, তখন পারি তো নতুন করে লিখব। কিন্তু সে আর হয়ে ওঠে নি। তাঁর মৃত্যুর পরে ১৩৪৫ আশ্বিনে ছোটদের "মাধুকরীতে" প্রকাশিত হয়। গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স ১৯৩৮ জুন মাসে এ বইটি প্রকাশ করেন।

**অনুরাধা-সতী ও পরেশ**— এই গল্প-গ্রন্থটি ১৯৩৪ মার্চ মাসে গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স থেকে প্রথম প্রকাশিত হয়। গ্রন্থাকারে প্রকাশিত হওয়ার আগে অনুরাধ গল্পটি ১৩৪০ চৈত্র সংখ্যা ভারতবর্ষে, সতী গল্পটি ১৩৩৪ আষাঢ় সংখ্যা বঙ্গবাণীতে এবং পরে গল্পটি ১৩৩২ পূজা-বার্ষিকী 'শরতের ফুল'-এ প্রকাশিত হয়েছিল।

**ছেলেবেলার গল্প**— একটি গল্প-গ্রন্থ। গল্পগুলি প্রধানতঃ ছোটদের উপযোগী করে লেখা। এই জন্যই এই গ্রন্থের ভূমিকায় তিনি ছোট ছেলেমেয়েদের প্রতি সম্বোধন করে লিখেছিলেন "এর আগে তোমাদের জন্য কখনো লিখিনি। যাঁরা তোমাদের প্রিয়-লেখক, তাঁদের মুখে শুনি তোমাদের খুশি করা বড় শক্ত অথচ সম্পাদকরা অনুরোধ করেছেন কয়টি গল্প লিখে দিতে। এ যেন কুমোরের কাছে কুড়ুল গড়বার ফরমাশ। এই বিপদে হঠাৎ মনে পড়লো এক বাল্য-বন্ধুর কথা ভাবলাম, আজ তারই দু-একটা গল্প বলি। শুনে খুশি হও ভালই।"

শরৎচন্দ্রের ঐ বাল্য-বন্ধু হলেন - ভাগলপুরের রাজেন্দ্রনাথ মজুমদার বা রাজু, শরৎচন্দ্র তাঁর শ্রীকান্ত গ্রন্থে 'ইন্দ্রনাথ'-রূপে যাঁকে অমর করে গেছেন।

এই ব[illegible] মোট ৬টি গ[illegible] এবং একটি স্মৃতি-কথা আছে। ঐ ছ'টি গল্পের একটি (কলকাতার নতুনদা) আবার শ্রীকান্ত ১ম পর্বের ৭ম পরিচ্ছেদের অংশবিশেষ। অহেতুক পুন[illegible] হবে ভেবে আমরা ঐ অংশ[illegible] এই খণ্ডে বাদ দিয়েছি। এই রচনাগুলি গ্রন্থ ভুক্ত হ[illegible] আগে কোথায় কোথায় প্রকাশিত হয়েছিল, তার একটা তালিকা দিলাম— লালু - [illegible]চক্র, চৈত্র ১৩৪৪, ছেলেধরা - পূজা-বার্ষিকী 'ছোটদের আহরিকা' ১৩৪২, কলকাতার ন[illegible] - বার্ষিকী 'গল্পের মণিমালা' [illegible]৪, লালু - পূজা-বার্ষিকী, 'সোনার কাঠি' ১৩৪৪, ব[illegible]-পঞ্চাশ পূর্বের একটা দিনের কাহি[illegible] - পাঠশালা, আশ্বিন-কার্তিক ১৩৪৪। দেওঘরের

স্মৃতি - ভারতবর্ষ, আষাঢ়, ১৩৪৪। একটি 'লালু' গল্প পত্রিকায় প্রকাশিত না হয়ে এই গ্রন্থেই প্রথম প্রকাশিত হয়।

এই বইটি শরৎচন্দ্রের মৃত্যুর তিন মাস পরে ১৩৪৫ বৈশাখ মাসে এম. সি. সরকার এণ্ড সন্স থেকে প্রথম প্রকাশিত হয়।

**বিজয়া**— এই নাটকটি তাঁর 'দত্তা' উপন্যাসের নাট্যরূপ। বিজয়া প্রথম পুস্তকাকারে প্রকাশিত হয় ১৯৩৪ ২৪শে ডিসেম্বর তারিখে গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স থেকে।

বিজয়া নাটক প্রথম অভিনীত হয় ১৩৪১ ৬ই পৌষ তারিখে কলকাতার ষ্টার থিয়েটারে। অভিনয় করেন নব নাট্যমন্দিরের শিল্পীরা। নব নাট্যমন্দির হল শিশিরকুমার ভাদুড়ি প্রতিষ্ঠিত পুরাতন নাট্যমন্দিরেরই পরিবর্তিত নাম।

**শেষের পরিচয় (অসমাপ্ত)**— ভারতবর্ষে - ১৩৩৯-এর আষাঢ়-শ্রাবণ, কার্তিক, ফাল্গুন এবং ১৩৪২-এর বৈশাখ সংখ্যায় প্রকাশিত হয়েছিল। শরৎচন্দ্র এই গ্রন্থের ১৫ পরিচ্ছেদ পর্যন্ত লিখেছিলেন।

**পুস্তকাকারে অপ্রকাশিত রচনাবলী**— শরৎচন্দ্রের যে-সব রচনা বিভিন্ন সময়ে নানা পত্র-পত্রিকায় প্রকাশিত হয়েছিল, অথচ তাঁর কোনও গ্রন্থের সন্নিবেশিত হয়নি, এই গ্রন্থটি প্রধানতঃ সেই-সব রচনারই সংকলন। সংকলন করেন ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়। ব্রজেনবাবু এই গ্রন্থে শরৎচন্দ্রের রচনা ছাড়া তাঁর অনেকগুলি মৌখিক অভিভাষণ এবং কথোপকথনও দিয়েছেন। শরৎচন্দ্র কোন্নগর পাঠচক্রে যে মৌখিক ভাষণ দিয়েছিলেন, ডাঃ জ্যোতির্ময় বসু সভায় বসে সেটি লিখে নিয়েছিলেন। শরৎচন্দ্র পরে একথা জানতে পেরে ঐ লেখাটা নিয়ে তাতে কিছু পরিবর্তনওপরিবর্ধন করে 'বিচিত্রা' সম্পাদক মাতুল উপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়ের অনুরোধে 'বাঙলা বই-এর দুঃখ' নাম দিয়ে তাঁর পত্রিকায় প্রকাশের জন্য দিয়েছিলেন। এটি মৌখিক অভিভাষণ হলেও শরৎচন্দ্র এতে পরিবর্তন পরিবর্ধন করেছিলেন।

**স্বদেশ ও সাহিত্য**— এটি শরৎচন্দ্রর রচিত কিছু প্রবন্ধ, অভিভাষণ প্রভৃতির একটি সংকলন গ্রন্থ। গ্রন্থটি প্রথম প্রকাশিত হয় ১৯৩২ খ্রীষ্টাব্দের আগষ্ট মাসে। প্রকাশ করেন কলকাতার আর্য পাবলিশিং কোম্পানী।

**তরুণের বিদ্রোহ**— ১৯২৯ খ্রীষ্টাব্দে ইস্টারের ছুটিতে রংপুর শহরে বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মিলনীর অধিবেশন হয়। প্রাদেশিক সম্মিলনীর অব্য[illegible]ত পূর্বে একই মঞ্চে বঙ্গীয় যুব সম্মিলনীর অধিবেশন হয়। ঐ যুব সম্মেলনে সভাপতিত্ব [illegible]ন শরৎচন্দ্র। শরৎচন্দ্রের সেদিনের অভিভাষনটিকে কলকাতার সরস্বতী লাইব্রেরী 'তরুণের বিদ্রোহ' নাম দিয়ে বই আকারে ছেপে প্রকাশ করেন। এই বই প্রথম প্রকাশিত হয় ১৯২৯ এর ১৮ই এপ্রিল।

১৩২৮ ফাল্গুন-চৈত্র সংখ্যা নারায়ন পত্রিকায় শরৎচন্দ্রের 'সত্য ও মিথ্যা' নামে একটি প্রবন্ধ ছাপা হয়েছিল। কলকাতার আর্য পাবলিশিং কোম্পানী সরস্বতী লাইব্রেরীর কাছ থেকে শরৎচন্দ্রের 'তরুণের বিদ্রোহ' পুস্তিকাটি নিয়ে তার সঙ্গে এই 'সত্য ও মিথ্যা' প্রবন্ধটি যোগ কের পরিবর্ধিত আকারে 'তরুণের বিদ্রোহ' বইটির নতুন সংস্করণ ২৫শে আগষ্ট ১৯৩২ প্রথম প্রকাশিত হয়।

**শ্রীকান্তর পরিত্যক্ত অংশ**— শ্রীকান্ত উপন্যাসটি ভারতবর্ষ পত্রিকায় প্রকাশিত হয়। পুস্তকাকারে প্রকাশের সময় পত্রিকায় সময় সংখ্যার অংশবিশেষ শরৎচন্দ্র বাদ দিয়েছিলেন, কিছু রদবদলও করেছিলেন। সেই বাদ দেওয়া অংশ ও সংযোজন অংশ দেওয়া হয়েছে এখানে এই রচনাবলীতে।

সব শেষে শরৎচন্দ্রের রচিত গ্রন্থগুলি প্রকাশের একটা কালানুক্রমিক তালিকা এখানে দেওয়া গেল। এখানে এ কথাও উল্লেখযোগ্য যে, এই গ্রন্থগুলি ছাড়া শরৎচন্দ্রের কিছু

অসমাপ্ত এবং টুকরো লেখাও আছে—

| | | | |
|---|---|---|---|
| ১৯১৩ | সেপ্টেম্বর | ... | বড়দিদি (উপন্যাস) |
| ১৯১৪ | মে | ... | বিবাজ বৌ (উপন্যাস) |
| | জুলাই | ... | বিন্দুর ছেলে (গল্প-সমষ্টি) |
| | আগষ্ট | ... | পরিণীতা (গল্প) |
| | সেপ্টেম্বর | ... | পণ্ডিতমশাই (উপন্যাস) |
| ১৯১৫ | ডিসেম্বর | ... | মেজদিদি (গল্প-সমষ্টি) |
| ১৯১৬ | জানুয়াবী | ... | পল্লী-সমাজ (উপন্যাস) |
| | মার্চ | ... | চন্দ্রনাথ (উপন্যাস) |
| | আগষ্ট | ... | বৈকুণ্ঠেব উইল (গল্প) |
| | নভেম্বব | .. | অবক্ষণীযা (গল্প) |
| ১৯১৭ | ফেব্রুয়াবী | ... | শ্রীকান্ত ১ম পর্ব (উপন্যাস) |
| | *জুন* | ... | *দেবদাস (উপন্যাস)* |
| | জুলাই | ... | নিষ্কৃতি (গল্প) |
| | সেপ্টেম্বব | ... | কাশীনাথ (গল্প-সমষ্টি) |
| | নভেম্বব | ... | চবিত্রহীন (উপন্যাস) |
| ১৯১৮ | ফেব্রুযাবী | ... | স্বামী (গল্প-সমষ্টি) |
| | সেপ্টেম্বব | ... | দত্তা (উপন্যাস) |
| | সেপ্টেম্বব | ... | শ্রীকান্ত ২য় পর্ব (উপন্যাস) |
| ১৯২০ | জানুয়াবী | ... | ছবি (গল্প-সমষ্টি) |
| | মার্চ | ... | গৃহদাহ (উপন্যাস) |
| | অক্টোবব | ... | বামুনের মেযে (উপন্যাস) |
| ১৯২৩ | এপ্রিল | ... | নাবীব মূল্য (প্রবন্ধ) |
| | আগস্ট | ... | দেনা-পাওনা (উপন্যাস) |
| ১৯২৪ | অক্টোবব | ... | নব-বিধান (উপন্যাস) |
| ১৯২৬ | মার্চ | ... | হরিলক্ষ্মী (গল্প-সমষ্টি) |
| | আগস্ট | ... | পথেব দাবী (উপন্যাস) |
| ১৯২৭ | এপ্রিল | ... | শ্রীকান্ত ৩য পর্ব (উপন্যাস) |
| | আগস্ট | ... | ষোড়শী ('দেনা-পাওনা'ব নাট্যরূপ) |
| ১৯২৮ | আগস্ট | ... | বমা ('পল্লী-সমাজে'ব নাট্যরূপ) |
| ১৯২৯ | এপ্রিল | ... | তকণেব বিদ্রোহ (প্রবন্ধ সংগ্রহ) |
| ১৯৩১ | মে | ... | শেষ প্রশ্ন (উপন্যাস) |
| ১৯৩২ | আগস্ট | ... | স্বদেশ ও সাহিত্য (প্রবন্ধ-সংগ্রহ) |
| ১৯৩৩ | মার্চ | ... | শ্রীকান্ত ৪র্থ পর্ব (উপন্যাস) |
| ১৯৩৪ | মার্চ | ... | অনুবাধা, সতী ও পরেশ (গল্প-সমষ্টি) |
| | ডিসেম্বব | ... | বিজযা ('দত্তা'র নাট্যরূপ) |
| ১৯৩৫ | ফেব্রুয়ারী | .. | বিপ্রদাস (উপন্যাস) |
| | | | [মৃত্যুর পর প্রকাশিত] |
| ১৯৩৮ | এপ্রিল | ... | ছেলেবেলার গল্প (তরুণপাঠ্য গল্প-সমষ্টি) |
| | জুন | ... | শুভদা (উপন্যাস) |

# বড়দিদি

## প্রথম পরিচ্ছেদ

এ পৃথিবীতে এক সম্প্রদায়ের লোক আছে, তাহারা যেন খড়ের আগুন। দপ্ করিয়া জ্বলিয়া উঠিতেও পারে, আবার খপ্ করিয়া নিবিয়া যাইতেও পারে। তাহাদিগের পিছনে সদাসর্বদা একজন লোক থাকা প্রয়োজন—সে যেন আবশ্যক অনুসারে খড় যোগাইয়া দেয়।

গৃহস্থ-কন্যারা মাটির দীপ সাজাইবার সময় যেমন তৈল ও সলিতা দেয়, তেমনি তাহার গায়ে একটি কাঠি দিয়া দেয়। প্রদীপের শিখা যখন কমিয়া আসিতে থাকে,—এই ক্ষুদ্র কাঠিটির তখন বড় প্রয়োজন—উস্কাইয়া দিতে হয় ; এটি না হইলে তৈল এবং সলিতা সত্ত্বেও প্রদীপের জ্বলা চলে না।

সুরেন্দ্রনাথের প্রকৃতি ও কতকটা এইরূপ। বল, বুদ্ধি, ভরসা তাহার সব আছে, তবু সে একা কোন কাজ সম্পূর্ণ করিতে পারে না। খানিকটা কাজ যেমন সে উৎসাহের সহিত করিতে পারে, বাকীটুকু সে তেমন নীরব আলস্যভরে ছাড়িয়া দিয়া চুপ করিয়া থাকিতে পারে। তখনই একজন লোকের প্রয়োজন—সে উস্কাইয়া দিবে।

সুরেন্দ্রের পিতা সুদূর পশ্চিমাঞ্চলে ওকালতি করিতেন। এই বাঙ্গলাদেশের সহিত তাঁহার বেশি কিছু সম্বন্ধ ছিল না। এইখানেই সুরেন্দ্র তাহার কুড়ি বৎসর বয়সে এম. এ. পাশ করে ; কতকটা তাহার নিজের গুণে, কতকটা বিমাতার গুণে। এই বিমাতাটি এমন অধ্যবসায়ের সহিত তাহার পিছনে লাগিয়া থাকিতেন যে, সে অনেক সময় বুঝিতে পারিত না যে, তাহার নিজের স্বাধীন সত্তা কিছু আছে কি না। সুরেন্দ্র বলিয়া কোন স্বতন্ত্র জীব এ জগতে বাস করে, না, এই বিমাতার ইচ্ছাই একটি মানুষের আকার ধরিয়া কাজকর্ম, শোয়া-বসা, পড়াশুনা, পাশ প্রভৃতি সারিয়া লয়। এই বিমাতাটি, নিজের সন্তানের প্রতি কতকটা উদাসীন হইলেও, সুরেন্দ্রের হেফাজতের সীমা ছিল না। থুথু ফেলাটি পর্যন্ত তাঁহার দৃষ্টি অতিক্রম করিত না। এই কর্তব্যপরায়ণা স্ত্রীলোকটির শাসনে থাকিয়া সুরেন্দ্র নামে লেখাপড়া শিখিল, কিন্তু আত্মনির্ভরতা শিখিল না। নিজের উপর তাহার বিশ্বাস ছিল না। কোন কর্মই যে তাহার দ্বারা সর্বাঙ্গসুন্দর এবং সম্পূর্ণ হইতে পারে, ইহা সে বুঝিত না। কখন যে তাহার কি প্রয়োজন হইবে এবং কখন তাহাকে কি করিতে হইবে, সেজন্য সে সম্পূর্ণরূপে আর একজনের উপর নির্ভর করিত। ঘুম পাইতেছে কি ক্ষুধা বোধ হইতেছে, অনেক সময় এটাও সে নিশ্চিত ঠাহর করিতে পারিত না। জ্ঞান হওয়া অবধি, তাহাকে বিমাতার উপর ভার করিয়া এই পঞ্চদশ বর্ষ কাটাইতে হইয়াছে। সুতরাং বিমাতাকে তাহার জন্য অনেক কাজ করিতে হয়। চব্বিশ ঘণ্টার মধ্যে বাইশ ঘণ্টা তিরস্কার, অনুযোগ, লাঞ্ছনা, তাড়না, মুখবিকৃতি, এতদ্ভিন্ন পরীক্ষার বৎসর, পূর্ব হইতেই তাহাকে সমস্ত রাত্রি সজাগ রাখিবার জন্য তাঁহার নিজের নিদ্রাসুখ বিসর্জন দিতে হইত। আহা, সপত্নীপুত্রের জন্য কে কবে এত করিয়া থাকে! পাড়া-প্রতিবাসীরা একমুখে রায়গৃহিণীর সুখ্যাতি না করিয়া উঠিতে পারে না।

সুরেন্দ্রের উপর তাঁহার আন্তরিক যত্নের এতটুকু ত্রুটি ছিল না।—তিরস্কার-লাঞ্ছনার পর-মুহূর্তে যদি তাহার চোখ-মুখ ছলছল করিত, রায়গৃহিণী সেটি জ্বরের পূর্বলক্ষণ নিশ্চিত বুঝিয়া, তিনি দিনের জন্য তাহার সাগু ব্যবস্থা করিয়া দিতেন। মানসিক উন্নতি এবং শিক্ষাকল্পে, তাঁহার আরও তীক্ষ্ণ দৃষ্টি ছিল। সুরেন্দ্রের অঙ্গে পরিষ্কার কিংবা আধুনিক রুচি-অনুমোদিত বস্ত্রাদি দেখিলেই তাহার শখ এবং বাবুয়ানা করিবার গুপ্ত ইচ্ছা তাঁহার চক্ষে স্পষ্ট ধরা যাইত, এবং সেই মুহূর্তেই দুই-তিন সপ্তাহের জন্য সুরেন্দ্রের বস্ত্রাদি রজক-ভবনে যাওয়া নিষিদ্ধ হইত।

এমনিভাবে সুরেন্দ্রের দিন কাটিতেছিল। এমনি সন্দেহ-সতর্কতার মাঝে তাহার কখনও কখনও মনে হইত, এ জীবনটা বাঁচিবার মত নহে ; কখনও বা সে মনে মনে ভাবিত, বুঝি এমনি করিয়াই সকলের জীবনের প্রভাতটা অতিবাহিত হয়। কিন্তু এক-একদিন আশপাশের লোকগুলা গায়ে পড়িয়া তাহার মাথায় বিভিন্ন ধারণা গুঁজিয়া দিয়া যাইত।

একদিন তাহাই হইল। একজন বন্ধু তাহাকে পরামর্শ দিল যে, তাহার মত বুদ্ধিমান্ ছেলে বিলাত যাইতে পারিলে, ভবিষ্যতে অনেক উন্নতির আশা আছে। স্বদেশে ফিরিয়া আসিয়া সে অনেকের উপকার করিতে পারে। কথাটা সুরেন্দ্রের মন্দ লাগিল না। বনের পাখির চেয়ে পিঞ্জরের পাখিটাই বেশি ছটফট করে। সুরেন্দ্র কল্পনার চক্ষে যেন একটু মুক্ত বায়ু, একটু স্বাধীনতার আলোক দেখিতে পাইতেছিল, তাই তাহার পরাধীন প্রাণটা উন্মত্তের মত পিঞ্জরের চতুর্দিকে ঝটপট করিয়া ঘুরিয়া বেড়াইতে লাগিল।

সে পিতাকে আসিয়া নিবেদন করিল যে, তাহার বিলাত যাইবার উপায় করিয়া দিতে হইবে। তাহাতে যে-সকল উন্নতির আশা ছিল—তাহাও সে কহিল। পিতা কহিলেন, ভাবিয়া দেখিব। কিন্তু গৃহিণীর ইচ্ছা একেবারে প্রতিকূল। তিনি পিতা-পুত্রের মাঝখানে ঝড়ের মত আসিয়া পড়িয়া এমনি অট্টহাসি হাসিলেন যে, দুইজনেই স্তম্ভিত হইয়া গেল!

গৃহিণী কহিলে তবে আমাকেও বিলাত পাঠাইয়া দাও—না হইলে সুরোকে সামলাইবে কে? যে জানে না, কখন কি খাইতে হয়, কখন কি পরিতে হয়, তাকে একলা বিলাত পাঠাইতেছ? বাড়ির ঘোড়াটাকে সেখানে পাঠান যা, ওকে পাঠানও তাই। ঘোড়াগরুতে বুঝিতে পারে যে, তাহার ক্ষুধা পাইয়াছে, কি ঘুম পাইয়াছে—তোমার সুরো তাও পারে না। তারপর আবার হাসি।

হাস্যের আধিক্য-দর্শনে রায়মহাশয় বিষম লজ্জিত হইয়া পড়িলেন। সুরেন্দ্রনাথও মনে করিল যে, এরূপ অকাট্য যুক্তির বিপক্ষে কোনরূপ প্রতিবাদ করা যায় না। বিলাত যাইবার আশা সে ত্যাগ করিল। তাহার বন্ধু এ কথা শুনিয়া বিশেষ দুঃখিত হইল। কিন্তু বিলাত যাইবার আর কোন উপায় আছে কি না, তাহাও সে বলিয়া দিতে পারিল না। কিন্তু অবশেষে কহিল যে, এরূপ পরাধীনভাবে থাকার চেয়ে ভিক্ষা করিয়া খাওয়া শ্রেয়ঃ ; এবং ইহাও নিশ্চয় যে, এরূপ সম্মানের সহিত যে এম. এ. পাশ করিতে পারে—উদরান্নের জন্য তাহাকে লালায়িত হইতে হয় না।

সুরেন্দ্র বাটী আসিয়া এ কথা ভাবিতে বসিল। যত ভাবিল, তত সে দেখিতে পাইল যে, বন্ধু ঠিক বলিয়াছে—ভিক্ষা করিয়া খাওয়া ভাল। সবাই কিছু বিলাত যাইতে পারে না, কিন্তু এমন জীবিত ও মৃতের মাঝামাঝি হইয়াও সকলকে দিন কাটাইতে হয় না।

একদিন গভীর রাত্রে সে স্টেশনে আসিয়া কলিকাতার টিকিট কিনিয়া গাড়িতে বসিল এবং ডাকযোগে পিতাকে পত্র লিখিয়া দিল যে, কিছুদিনের জন্য সে বাড়ি পরিত্যাগ করিতেছে, অনর্থক অনুসন্ধান করিয়া বিশেষ লাভ হইবে না, এবং সন্ধান পাইলেও যে সে বাটীতে ফিরিয়া আসিবে, এরূপ সম্ভাবনাও নাই।

রায়মহাশয় গৃহিণীকে এ পত্র দেখাইলেন। তিনি বলিলেন, সুরো এখন মানুষ হইয়াছে—বিদ্যা শিখিয়াছে—পাখা বাহির হইয়াছে—এখন উড়িয়া পলাইবে না ত কখন পলাইবে!

তথাপি তিনি অনুসন্ধান করিলেন—কলিকাতায় যাহারা পরিচিত ছিল, তাহাদিগকে পত্র দিলেন ; কিন্তু কোন উপায় হইল না। সুরেন্দ্রের কোন সন্ধান পাওয়া গেল না।

## দ্বিতীয় পরিচ্ছেদ

কলিকাতার জনকোলাহলপূর্ণ রাজপথে পড়িয়া সুরেন্দ্রনাথ প্রমাদ গণিল। এখানে তিরস্কার করিবারও কেহ নাই, দিবানিশি শাসনে রাখিতেও কেহ চাহে না। মুখ শুকাইলে কেহ ফিরিয়া

রে। কোথায় আছিস, একবার ডেকে নে। আর সহ্য হয় না। যা মুখে আসে, আমাকে তাই বলে গাল দেয় রে। আমি বুড়ী। আমি ডাইনী। আমাকে দূর করে দিতে বলে। আমি এমন মেয়ে-জামায়ের ভাত খেতে এসেচি—আমার গলায় দেবার দড়ি জোটে না! এর চেয়ে পথে ভিক্ষে করা শতগুণে ভাল। সুরো, আয় মা, আমরা যাই, এ বাড়িতে আর জলস্পর্শ করব না।

সুরধুনী কাঁদ-কাঁদ হইয়া মায়ের কাছে আসিয়া দাঁড়াইয়াছিল, দিগম্বরী তাহার হাত ধরিয়া চলিয়া যাইতে উদ্যত হইলেন।

নারায়ণী বঁটি কাত করিয়া রাখিয়া উঠিয়া আসিয়া পথরোধ করিয়া দাঁড়াইলেন।

দিগম্বরী কাঁদিতে কাঁদিতে বলিলেন, না, আটকাস্ নে আমাদের নারাণি, যেতে দে। আমরা অনাহারে গাছতলায় মরব সেও ভাল, কিন্তু তোদের ভাত খাব না, তোদের ঘরে শোব না।

নারায়ণী হাতজোড় করিয়া কহিলেন, কার ওপর রাগ করে যাচ্চ মা? আমরা কি কোন অপরাধ করেছি?

দিগম্বরীর ক্রন্দন অধিকতর উচ্ছ্বসিত হইয়া উঠিল, নাকিসুরে বলিলেন, আমি কচি খুকি নই, নারাণি, সব বুঝি। তোর ইশারা না থাকলে কি ওর কখন অত সাহস হয়? আমি ডাইনী! অ্যাঁ, আমাকে দূর করে দাও! আচ্ছা, তাই যাচ্ছি। আমরা তোদের আপদ-বালাই—গলগ্রহ! পথ ছাড়্ বলচি।

নারায়ণী মায়ের দুই পায়ে হাত দিয়া বলিলেন, মা, আজকের মত মাপ কর। আচ্ছা, উনি আসুন, তার পরে যা ইচ্ছে হয় ক'রো। তাহার পর হাত ধরিয়া টানিয়া লইয়া গিয়া, দুই পায়ে জল ঢালিয়া আঁচল দিয়া মুছাইয়া লইয়া একটা পিঁড়ির উপর বসাইয়া পাখা লইয়া বাতাস করিতে লাগিলেন।

ক্রোধটা তাঁহার তখনকার মত শান্ত হইল বটে, কিন্তু দুপুরবেলা শ্যামলাল আহারে বসিতেই তিনি কপাটের অন্তরালে ফুঁপাইয়া কাঁদিয়া উঠিলেন। প্রথমটা শ্যামলাল হতবুদ্ধি হইয়া চাহিয়া রহিলেন, পরে একটু একটু করিয়া সমস্ত ব্যাপারটা অবগত হইয়া অর্ধভুক্ত অন্ন ফেলিয়া রাখিয়া উঠিয়া গেলেন।

নারায়ণী বুঝিলেন এ রাগ কাহার উপরে। নৃত্যকালী সহ্য করিতে পারিল না। বাড়ির মধ্যে সে ছিল স্পষ্টবাদিনী, চট করিয়া বলিয়া বসিল, দিদিমা, জেনেশুনে ইচ্ছে করে বাবাকে খেতে দিলে না! চোখের জল ত তোমার শুকিয়ে যাচ্ছিল না দিদিমা, না হয় দু'মিনিট পরেই বার করতে!

দিগম্বরী মুখ কালি করিয়া নিরুত্তরে বসিয়া রহিলেন।

দুপুরবেলা রাম কোথা হইতে ঘুরিয়া ফিরিয়া আসিয়া, এ-ঘর ও-ঘর খুঁজিয়া তাহার বৌদিদির ঘরে আসিয়া দেখিল, তিনি গোবিন্দকে লইয়া শুইয়া আছেন। ব্যাপারটা তাহার বড় ভাল বোধ হইল না। তথাপি আস্তে আস্তে বলিল, ক্ষিদে পায় যে!—বৌদিদি কথা কহিলেন না।

সে আর একটু জোর করিয়া বলিল, কি খাব?

নারায়ণী শুইয়া থাকিয়াই বলিলেন, আমি জানিনে, যা এখান থেকে।

না, যাব না—আমার ক্ষিদে পায় না বুঝি!

নারায়ণী মুখ ফিরাইয়া রুষ্টভাবে বলিলেন, আমাকে জ্বালাতন করিস নে রাম, নেত্য আছে, তাকে বল্ গে।

রাম আর কিছু না বলিয়া বাইরে আসিয়া নেত্যকে খুঁজিয়া বাহির করিয়া বলিল, খেতে দে নেত্য।

নেত্য বোধ করি প্রস্তুত হইয়াই ছিল ; এক বাটি দুধ, কিছু মুড়ি ও চার-পাঁচটা নারকেলের নাড়ু আনিয়া দিল। রাম রাগিয়া উঠিয়া বলিল, এই বুঝি?

নেত্য বলিল, ছোটবাবু, ভাল চাও ত আজ আর হাঙ্গামা ক'রো না। বাবু না খেয়ে কাছারি চলে গেছে, মা উপোস করে গোবিন্দকে নিয়ে শুয়ে আছে। গোলমাল শুনে যদি উঠে আসে—তোমার অদেষ্টে দুঃখ আছে তা বলে দিচ্চি।

রাম তাহা দেখিয়াই আসিয়াছিল, আর দ্বিরুক্তি না করিয়া খানিকটা দুধ খাইয়া মুড়ি ও নাড়ু কোঁচড়ে ঢালিয়া লইয়া পুকুরধারে গাছতলায় গিয়া বসিল। তাহার আহারে প্রবৃত্তি চলিয়া গিয়াছিল। বৌদি উপোস করিয়া আছে। সে অন্যমনস্ক হইয়া মুড়ি চিবাইতে চিবাইতে ভাবিতে লাগিল, তাহার মুনি-ঋষিদের মত কোন একটা মন্ত্র জানা থাকিলে এইখানে বসিয়াই সে বৌদির পেট ভরাইয়া দিত।

কিন্তু, মন্ত্র না জানিয়া কি উপায়ে যে কি করা যায়, ইহা সে কোনমতে স্থির করিতে পারিল না। ফিরিয়া গিয়া তাঁহাকে খাইবার জন্য অনুরোধ করিতে অন্তরে লজ্জা করিতেছে লাগিল। ভাত-বাড়া থালা যে খায়নি! অনুরোধ করিলেই বা কি হইবে? সে কোঁচড় হইতে মুড়ি প্রভৃতি জলের উপর ছড়াইয়া ফেলিয়া দিয়া ঘুরিয়া বেড়াইতে লাগিল। কেবলই মনে হইতে লাগিল, বৌদি উপোস করিয়া আছে। কথাটা সে মনে মনে যত রকম করিয়াই আবৃত্তি করিল, ততবারই তাহার মনের মধ্যে ছুঁচ ফুটিল।

রাত্রে শ্যামলাল ভার্যাকে বলিলেন, আমার আর সহ্য হয় না। ওকে নিয়ে আর বাস করা চলে না।—নারায়ণী অবাক হইয়া জিজ্ঞাসা করিলেন, কার কথা বলচ?

রামের কথা। তোমার মা আমাকে চার-পাঁচ দিন ধরে ক্রমাগত বলচেন, রাম ওঁকে নাহক অপমান করচে। আমি পাঁচজন ভদ্রলোক ডেকে বিষয়-আশয় সমস্ত ভাগ করে ওকে আলাদা করে দেব। আমি আর পারিনে।—নারায়ণী স্তম্ভিত হইয়া ক্ষণকাল বসিয়া থাকিয়া বলিলেন, রামকে আলাদা করে দেবে? ও কথা মুখেও এনো না। ও দুধের ছেলে, বিষয়-আশয় নিয়ে কি করবে শুনি?

শ্যামলাল বিদ্রূপ করিয়া বলিলেন, দুধের ছেলেই বটে! আর বিষয়-সম্পত্তি নিয়ে ও কি করবে, সেও ও-ই জানে।

নারায়ণী স্তম্ভিত হইয়া ক্ষণকাল বসিয়া থাকিয়া বলিলেন, রামকে আলাদা করে দেবে? ও-কথা মুখেও এনো না। ও দুধের ছেলে, বিষয়-আশয় নিয়ে কি করবে শুনি?

শ্যামলাল বিদ্রূপ করিয়া বলিলেন, দুধের ছেলেই বটে! আর বিষয়-সম্পত্তি নিয়ে ও কি করবে, সে ও-ই জানে।

নারায়ণী বলিলেন, ও জানে না, আমি জানি। কিন্তু মা বুঝি তোমাকে চার-পাঁচ দিন ধরে ক্রমাগত ওই কথা বলে বেড়াচ্চেন?

শ্যামলাল একটু অপ্রতিভ হইয়া ইতস্ততঃ করিয়া বলিলেন, না, উনি কিছুই বলেন না, লোকেরও ত চোখ আছে গো! আমি নিজে কি কিছুই দেখতে পাইনে, তাই তুমি মনে কর?

নারায়ণী বলিলেন, না, আমি তা মনে করিনে। কিন্তু ওর কে আছে, কাকে নিয়ে ও পৃথক হবে? মা আছে, না বোন আছে, না একটা মাসী-পিসী আছে? ওকে রেঁধে খাওয়াবে কে?

শ্যামলাল বিরক্ত হইয়া বলিলেন, আমি ও-সব জানিনে। মুখে বলিলেন বটে 'জানি না', কিন্তু অন্তরে জানিতেছিলেন। এত বড় সত্যটা না জানিয়া পথ কোথায়? নারায়ণী কি কথা বলিতে গেলেন, কিন্তু তাঁহার ওষ্ঠাধর কাঁপিয়া উঠিল। তাই কিছুক্ষণ চুপ করিয়া থাকিয়া, নিজেকে সামলাইয়া লইয়া ভারী গলায় বলিলেন, দেখ, তেরো বছর বয়সে মেয়েরা যখন পুতুল খেলে বেড়ায়, তখন মা আমার মাথায় এই মস্ত সংসারটা ফেলে রেখে স্বচ্ছন্দে স্বর্গে চলে গেলেন। তিনি দেখচেন, এ ভার আমি বইতে পেরেছি কিনা। রেঁধেচি-বেড়েচি, ছেলে মানুষ করেচি, লোক-লৌকতা, কুটুম্ব, সংসার সমস্তই এই একটা মাথায় বয়ে বয়ে আজ ছাব্বিশ বছরের আধ-বুড়ো মাগী হয়েচি। এখন আমার ঘরকন্নার মধ্যে যদি হাত দিতে এস, সত্যি বলচি তোমাকে, আমি নদীতে ডুব দিয়ে মরব। তখন আর একটা বিয়ে করে রামকে আলাদা করে দিয়ে যেমন ইচ্ছে তেমনি করে সংসার ক'রো, আমি দেখতেও যাব না, বলতেও যাব না। কিন্তু, এখন নয়।

শ্যামলাল মনে মনে স্ত্রীকে ভয় করিতেন, আর কথা কহিলেন না। কথাটা এইখানেই সে রাত্রে বন্ধ হইয়া রহিল। পরদিন নারায়ণী রামকে কাছে বসাইয়া গভীর স্নেহে গায়ে হাত বুলাইয়া বলিলেন রাম, তোর এখানে আর থেকে কাজ নেই ভাই। তুই আলাদা কোথাও আলাদা থাক গে যা—পারবি নে থাকতে?—রাম তৎক্ষণাৎ সম্মত হইয়া একগাল হাসিয়া বলিল, পারব বৌদি। তুমি, আমি, গোবিন্দ আর ভোলা, কবে যাওয়া হবে বৌদি?

নারায়ণী নিরুত্তর হইয়া রহিলেন। ইহার পরে কি বলিবেন তিনি! কিন্তু, রাম কথাটা থামিতে দিল না। সে উৎসাহিত হইয়া উঠিয়াছিল, বলিল, কবে যাবে বৌদি?

তিনি সে কথার উত্তরে তাহার মুখটা বুকের উপর টানিয়া লইয়া বলিলেন, তোর বৌদিকে ছেড়ে একলা থাকতে পারবি নে?

রাম মাথা নাড়িয়া বলিল, না।

আর বৌদি যদি মরে যায়?

যাঃ—

যা নয়। এখন বৌদির কথা শুনিস নে—তখন দেখতে পাবি।

রাম প্রতিবাদ করিয়া বলিল, কখন তোমার কথা শুনিনে?

নারায়ণী বলিলেন, কখন শুনিস তাই বল্। কতদিন বলেচি, আমার মাকে তুই অপমান করিস নে, তবু তুই তাঁকে অপমান করতে ছাড়বি নে। কালও করেছিস। এইবার আমি যেখানে দু'চোখ যায়, চলে যাব।

আমিও সঙ্গে যাব।

তুই কি টের পাবি কখন যাব! আমি লুকিয়ে চলে যাব।

আর গোবিন্দ?

সে তোর কাছে থাকবে, তুই মানুষ করবি।

না, আমি পারব না বৌদি।

নারায়ণী হাসিয়া বলিলেন, তোকে পারতেই হবে।—তখন রাম সমস্ত কথাটা অবিশ্বাস করিয়া হোহো করিয়া হাসিয়া বলিল, সব মিছে কথা। তুমি কোথাও যাবে না।

মিছে নয়—সত্যি। দেখিস, আমি চলে যাব।

রাম অনুতপ্ত হইয়া বলিল, আর যদি তোমার সব কথা শুনি, তা হলে?

নারায়ণী হাসিমুখে বলিলেন, তা হলে যাব না। তোকেও আর গোবিন্দকে মানুষ করতে হবে না।

রাম খুশী হইয়া বলিল, আচ্ছা, আজ থেকে তুমি দেখো।

## তিন

আট-দশ দিন বেশ নিরুপদ্রবে কাটিল। দিগম্বরী যে কটাক্ষ করিতেন না, তাহা নহে, কিন্তু রাম রাগ করিত না। বৌদিদির সেদিনকার কথা ঠিক বিশ্বাস না করিলেও, তাহার ভয় হইয়া গিয়াছিল। কিন্তু ভগবান বিরূপ, আবার দুর্ঘটনা ঘটিল। আজ দিগম্বরী তাঁহার পিতৃদেবের উদ্দেশে দ্বাদশটি ব্রাহ্মণ-ভোজনের সঙ্কল্প করিয়াছিলেন। পিতার প্রেতাত্মা এতদিন ছেলের বাড়িতে চুপ করিয়া ছিল, এখন নাত-জামাইয়ের বাড়িতে যাতায়াত করিতে লাগিল, অবশ্য স্বপ্নে—তবু তাহাকে সন্তুষ্ট করা চাই ত!

সকালবেলা রাম আঁক কষিতেছিল। ভোলা আসিয়া চুপি চুপি খবর দিয়া গেল, দাঠাকুর, ভগা বাগদী তোমার কেত্তিক-গণেশকে চাপবার জন্যে জাল এনেছে, দেখবে এসে।

একটু বুঝাইয়া বলি। বহুদিনের পুরাতন গোটা-দুই খুব বড় গোছের রুইমাছ ঘাটের কাছে সর্বদাই ঘুরিয়া বেড়াইত। মানুষজনকে সে-দুটো আদৌ ভয় করিত না। রাম বলিত, এরা তার পোষা মাছ এবং নাম দিয়াছিল কার্তিক গণেশ। এ পাড়ায় এমন কেহ ছিল না যে-ব্যক্তি কার্তিক-গণেশের অসাধারণ রূপগুণের বিবরণ রামের কাছে শোনে নাই, এবং তাহার অনুরোধে একবার দেখিতে আসে নাই। কি যে তাহাদের বিশেষত্ব, তাহা কেবল সে-ই জানিত, এবং কে কার্তিক, কে গণেশ, শুধু সে-ই চিনিত। ভোলাও সব সময় ঠাহর করিতে পারিত না বলিয়া রামের কাছে কানমলা খাইত।

নারায়ণী হাসিয়া বলিতেন, রামের কার্তিক-গণেশ কাজে লাগবে আমার শ্রাদ্ধের সময়।

ভোলার খবরটা রামকে কিছুমাত্র বিচলিত করিল না। সে শ্লেটের উপর ঝুঁকিয়া পড়িয়া বলিল, একবার চেপে মজা দেখুক না—জাল ছিঁড়ে তারা বেরিয়ে যাবে।—ভোলা কহিল, না দাঠাকুর, আমাদের জাল নয়। ভগা জেলেদের মোটা জাল চেয়ে এনেছে— সে ছিঁড়বে না।

রাম শ্লেট রাখিয়া বলিল, চল ত দেখি।

পুকুরধারে আসিয়া দেখিল, তাহার কার্তিক-গণেশের বিরুদ্ধে সত্যই ষড়যন্ত্র চলিতেছে। ভগা ঘাটের কাছে জলে কতকগুলা মুড়ি ভাসাইয়া দিয়া জাল উদ্যত করিয়া প্রস্তুত হইয়া আছে। রাম আসিয়া তাহাকে একটা ধাক্কা মারিয়া বলিল, হতভাগা, মুড়ি দিয়ে আমার মাছ ডাকচ!

ভগা কাঁদ-কাঁদ হইয়া বলিল, বড়বাবু হুকুম দিয়ে গিয়েছেন। অন্য মাছ আর পাওয়া গেল না দাঠাকুর।—রাম তাহার হাত হইতে জাল ছিনাইয়া লইয়া টান মারিয়া ফেলিয়া বলিল, যা, দূর হ!

ভগা জাল তুলিয়া লইয়া আস্তে আস্তে চলিয়া গেল।

রাম ফিরিয়া আসিয়া পুনর্বার স্লেট-পেন্সিল লইয়া বসিল। সে কাহারও উপর রাগ করিবে না প্রতিজ্ঞা করিয়াছিল।

দিগম্বরী আজ সকাল সকাল আহ্নিক সারিয়া লইতেছিলেন। নেত্য আসিয়া খবর দিল, মাছ পাওয়া গেল না দিদিমা। ছোটবাবু ভগা বাগদীকে মেরেধরে হাঁকিয়ে দিয়েছেন। এই মাছ দুইটার উপর দিগম্বরীর লুব্ধ দৃষ্টি ছিল। বড় রুইমাছের মুড়ার সম্বন্ধে বিধবার মনের ভাব অনুমান করিতে নাই। সুতরাং লোভ তাঁহার ঠিক নিজের জন্য নয় বটে, কিন্তু নিজের কোন একটা কাজে, স্বহস্তে রাঁধিয়া সদ্‌ব্রাহ্মণের পাতে দিয়া পুণ্য ও খ্যাতি অর্জন করিবার বাসনা অনেক দিন হইতে তিনি মনে মনে পোষণ করিতেছিলেন। কাল জামাইয়ের মত লইয়া, প্রজা ভগা বাগদীকে চার আনা বকশিশ কবুল করিয়া সমস্ত আয়োজন একরূপ সম্পূর্ণ করিয়াই রাখিয়াছিলেন। আজ সকালেও সে দুইটা প্রাণীকে ঘাটের কাছে ঘুরিতে ফিরিতে দেখিয়া আসিয়া নিশ্চিন্ত হৃষ্টচিত্তে জপে বসিয়াছিলেন। এমন সময় এরূপ দুঃসংবাদ তাঁহাকে হিতাহিতজ্ঞানশূন্য করিয়া তুলিল। তাঁহার দাঁত কিড়মিড় করা অভ্যাস ছিল। তিনি অকস্মাৎ দাঁতে দাঁত ঘষিয়া, গলার মালাটা উঁচু করিয়া ধরিয়া বলিয়া উঠিলেন, ওরে, কি শত্তুর আমার। কবে ছোঁড়া মরবে যে, আমার হাড়ে বাতাস লাগবে। বাসীমুখে এখনো জল দিইনি ঠাকুর! যদি সত্যির হও, যেন তে-রাত্তির না পোহায়।

কাছে বসিয়া নারায়ণী তরকারি কুটিতেছিলেন। তিনি বিদ্যুদ্‌বেগে উঠিয়া দাঁড়াইয়া চেঁচাইয়া উঠিলেন, 'মা!' শুনিয়াছি সন্তানের মুখে মাতৃ-সম্বোধনের তুলনা নাই। নারায়ণীর মুখে মাতৃ-সম্বোধনের আজ বোধ করি তুলনা ছিল না। ঐ এক-অক্ষরের ডাকে দিগম্বরীর বুকের রক্ত হিম হইয়া গেল। কিন্তু নারায়ণীও আর কিছুই বলিতে পারিলেন না। দেখিতে দেখিতে তাঁহার দুই গণ্ড বাহিয়া টপটপ করিয়া জল ঝরিয়া পড়িতে লাগিল। ক্ষণেক পরে চোখ মুছিয়া যেখানে রাম পড়া তৈরি করিতেছিল, সেইখানেই আসিয়া দাঁড়াইলেন।

কঠোর-স্বরে প্রশ্ন করিলেন, তুই ভগা বাগদীকে মেরেধরে হাঁকিয়ে দিয়েছিস?

রাম চমকাইয়া স্লেট হইতে মুখ তুলিয়া এক মুহূর্ত তাঁহার মুখের পানে চাহিয়া দেখিল, এবং জবাব দিবার লেশমাত্র চেষ্টা না করিয়া ওদিকের দরজা দিয়া ঊর্ধ্বশ্বাসে পলায়ন করিল।

নারায়ণী ভিতরের কথা জানিতে পারিলে না, ফিরিয়া আসিয়া ভগা বাগদীকে ডাকাইয়া আনিলেন এবং মাছ ধরিয়া আনিতে হুকুম দিলেন।—হুকুম পাইয়া ভগা জাল লইয়া গেল এবং অবিলম্বে এক প্রকাণ্ড রুই ঘাড়ে করিয়া ধড়াস করিয়া উঠানের মাঝখানে ফেলিয়া দিল।

নারায়ণী রান্নাঘরের দরজায় দাঁড়াইয়া মাছ দেখিয়া এখন শিহরিয়া উঠিলেন। শঙ্কিত হইয়া কহিলেন, ওরে, একে ঘাটে ধরিস নি ত? এ রামের কার্তিক-গণেশ নয় ত?

ভগা এত শীঘ্র এত বড় মাছ আনিতে পারিয়া বাহাদুরি করিয়া বলিল, এজ্ঞে হাঁ মাঠাকরুন, এ ঘেটো রুই—বড় জবর রুই!

দিগম্বরীকে আঙুল দিয়া দেখাইয়া বলিল, ও মাঠাকরুন এনারেই ধত্তে বলে দেছ্‌ল।

নারায়ণী স্তম্ভিত হইয়া দাঁড়াইয়া রহিলেন। নৃত্যকালী যদিও রামের উপর খুব সদয় নহে, তবুও মাছ দেখিয়া সে রাগিয়া উঠিল। দিগম্বরীকে বলিল, আচ্ছা দিদিমা, পাড়ার লোকে জানে ছোটবাবুর কার্তিক-গণেশের কথা। তুমি কি বলে এ মাছ ধরতে বলে দিলে? দু'তিনটে পুকুরে কি আর মাছ ছিল না? দশটা লোক খাবে, তা একটা আধমণি মাছই বা কি হবে? লুকিয়ে ফেল একে, কোথায় গেছে তিনি, এখনি এসে পড়বে।

দিগম্বরী মুখ ভারী করিয়া বলিলেন, জানি না বাপু অত শত। একটা মাছ ধরেচে ত সাতগুষ্টি মিলে করচে কি দেখ না! একে লুকিয়ে ফেলবি, বামুন খাবে না?

নেত্য বলিল, তোমার বামুন খাবে দুটো-আড়াইটার সময়, ঢের সময় আছে। ছোটবাবু আগে

ইস্কুলে যাক, না হলে আজ আর কেউ বাঁচবে না। ও মা! ভোলা এই যে দাঁড়িয়েছিল, সে গেল কোথায়? সে বুঝি তবে খবর দিতে ছুটেচে! যা হয় কর মা, আর দাঁড়িয়ে থেকো না।

ভগা চার আনা পয়সার লোভে জাল চাহিয়া আনিয়াছিল, ব্যাপার দেখিয়া নগদ আদায়ের আশা ছাড়িয়া জাল লইয়া প্রস্থান করিল।

প্রয়োজন হইলে, কখন কোন্ স্থানে রামকে পাওয়া যাইবে, ভোলা তাহা জানিত। সে ছুটিয়া গিয়া বাগানের উত্তর-ধারের পিয়ারাতলায় আসিয়া উপস্থিত হইল। রাম একটা ডালের উপর বসিয়া পা ঝুলাইয়া পিয়ারা চিবাইতেছিল, ভোলা হাঁপাইতে হাঁপাইতে বলিল, দেখবে এস দাঠাকুর, ভগা তোমার কার্ত্তিককে মেরেচে।

রাম চিবানো বন্ধ করিয়া বলিল, যাঃ—

সত্যি দাঠাকুর। মা হুকুম দিয়ে ধরিয়েচে, এখনো উঠনে পড়ে আছে; দেখবে চল।

রাম ঝুপ করিয়া লাফাইয়া পড়িয়া দৌড়িল, এবং ঝড়ের বেগে ছুটিয়া আসিয়া উঠানের মাঝখানে একবার থমকিয়া দাঁড়াইয়াই চীৎকার করিয়া উঠিল, ওগো, এই ত আমার গণেশ। বৌদি, তুমি হুকুম দিয়ে আমার গণেশকে ধরালে! বলিয়াই মাটির উপর উপুড় হইয়া পড়িয়া কাটা-ছাগলের মত সে পা ছুঁড়িতে লাগিল। শোকটা যে তাহার কিরূপ সত্য, কিরূপ দুর্দম, সে বিষয়ে দিগম্বরীরও বোধ করি সংশয় রহিল না।

তাহাকে খাওয়াইবার জন্য রাত্রে নারায়ণী টানাটানি করিতে লাগিলেন, রাম তাঁহার হাত ছুঁড়িয়া ফেলিয়া দিল এবং সমস্ত দিন উপবাসের পর গোটা পাঁচ-ছয় ভাত মুখে দিয়া উঠিয়া গেল।

দিগম্বরী আড়ালে দাঁড়াইয়া জামাইকে বলিলেন, তুমি একবার বল, না হলে নারায়ণী খাবে না, সে সারাদিন উপোস করে আছে।

শ্যামলাল জিজ্ঞাসা করিলেন, উপোস কেন?

দিগম্বরী কান্নার অভাবে কণ্ঠস্বর করুণ করিয়া বলিলেন, আমার এক শ' ঘাট হয়েচে বাবা! কিন্তু কেমন করে জানব বল, পুকুর থেকে বামুন-ভোজনের জন্যে একটা মাছ ধরলে মহাভারত অশুদ্ধ হয়ে যায়!—শ্যামলাল বুঝিতে না পারিয়া ডাকিলেন, নেত্য, কি হয়েচে রে?

নেত্য আড়াল হইতে বলিল, সেটা ছোটবাবুর গণেশ।

শ্যামলাল চমকিত হইয়া বলিয়া উঠিলেন, রেমোর কার্তিক-গণেশের একটা নাকি?

নেত্য বলিল, হ্যাঁ।

আর বলিতে হইল না। তিনি আগাগোড়া ব্যাপারটা বুঝিয়া লইয়া বলিলেন, রাম খায়নি বুঝি?

নেত্য বলিল, না।

শ্যামলাল বলিলেন, তবে আর খেতে বলে কি হবে? সে খায়নি, ও খাবে কি!

দিগম্বরী বলিতে লাগিলেন, এমন কাণ্ড হবে জানলে বামুন খাওয়াবার কথাও তুলতাম না বাবা! ও নিজে কেনই বা হুকুম দিয়ে মাছ ধরালে, কেনই বা এমন ধারা করচে, তা সে ও-ই জানে। আমি ত চুপ করেই ছিলাম। তবু সব দোষ যেন আমারই। আমাদের না হয় আর কোথাও পাঠিয়ে দাও বাবা, এখানে একদণ্ডও থাকতে আর ভরসা হয় না।

একটুখানি চুপ করিয়া রীতিমত কান্নার সুরে পুনরায় শুরু করিলেন, কপাল আমার এমন করে যদি না-ই পুড়বে, তবে, অমন ভাই বা মরবে কেন, আমাকেই বা লাথি-ঝাঁটা খেয়ে থাকতে হবে কেন? বাবা, আমরা নিতান্ত নিরুপায়, তাই হাতজোড় করে বলচি, আমাদের একটা-কিছু উপায় তোমাকে করে দিতে হবেই।

শ্যামলাল ব্যস্ত হইয়া উঠিলেন, কিন্তু, হাঁ না, কিছুই বলিতে পারিলেন না।

নারায়ণী আড়ালে দাঁড়াইয়া নিজের মায়ের এই নির্লজ্জ ঠকানোর লজ্জায় মরমে মরিয়া যাইতে লাগিলেন। তিনি ফিরিয়া আসিয়া রামের রুদ্ধ দরজায় ঘা দিয়া ডাকিলেন, লক্ষ্মী মানিক আমার! দোরটা একবার খুলে দে!

রাম জাগিয়া ছিল, সাড়া দিল না।

নারায়ণী আবার ডাকিলেন, ওঠ্‌, দোর খোল্‌।

এবারে চেঁচাইয়া বলিল, না খুলব না, তুমি যাও। তোমরা সবাই আমার শত্তুর।

আচ্ছা তাই, তুই দোর খোল্‌।

না, না, না,—আমি খুলব না। সত্যই সে রাত্রে কপাট খুলিল না। শ্যামলাল ঘরের ভিতর হইতে সমস্ত শুনিতে পাইতেছিলেন, নারায়ণী ঘরে আসিতেই বলিলেন, হয় একটা উপায় কর, না হয় যেখানে ইচ্ছে, আমি চলে যাব। এত হাঙ্গামা আমার বরদাস্ত হয় না।

নারায়ণী নিরুত্তর হইয়া ভাবিতে লাগিলেন।

তাহার পর দু-তিন দিন কাটিয়া গেলেও যখন রামের রাগ পড়িতে চাহিল না, তখন নারায়ণী ভিতরে ভিতরে ক্ষুব্ধ ও বিরক্ত হইয়া উঠিতে লাগিলেন। আজ সন্ধ্যা হয় তবুও সে ইস্কুল হইতে ফিরিল না দেখিয়া নারায়ণী উৎকণ্ঠিত ক্রোধে অধীত হইয়া উঠিতেছিলেন, এমন সময় দিগম্বরী নদী হইতে পা ধুইয়া, সংসারের সংবাদ লইয়া, রামের মঙ্গল কামনা করিয়া, বড় মেয়ের সৃষ্টিছাড়া মতি-বুদ্ধির অবশ্যম্ভাবী ফলাফল প্রতিবাসিনীদের কাছে ঘোষণা করিয়া শোকে-তাপে অসময়ে অল্পবয়সে নিজের মাথার চুল পাকিবার কারণ দর্শাইয়া, নিজকে বড় মেয়ে নারায়ণীর প্রায় সমবয়সী বলিয়া প্রচার করিয়া, ভাইয়ের সংসারে কিরূপ সর্বময়ী ছিলেন, তাহার বিশ্বাসযোগ্য ইতিহাস বলিয়া, ধীরে-সুস্থে বাড়ি ফিরিতেছিলেন, এমন সময় পথিমধ্যে এক কাণ্ড শুনিয়া তিনি যেন বাতাসে উড়িতে উড়িতে বাড়ি আসিয়া পৌঁছিলেন। উঠানে পা দিয়াই উচ্চকণ্ঠে বলিয়া উঠিলেন, তোর গুণধর দেওরের কাণ্ড শুনেচিস নারাণি?—নারায়ণী ভয়ে বিবর্ণ হইয়া গিয়া বলিলেন, কি কাণ্ড?

দিগম্বরী বলিলেন, তারা থানায় গেছে। যাবেই ত। যে বজ্জাত ছেলে বাবা, এমনটি সাত-জন্মে দেখিনি! এখন জেলে যান!

তাঁহার মুখে-চোখে আহ্লাদ যেন উছলিয়া পড়িতে লাগিল। নারায়ণী সে কথার জবাব না দিয়া ডাকিলেন, নেত্য, রাম এখনো এলো না কেন, একবার ভোলাকে পাঠিয়ে দে,—খুঁজে আনুক।

দিগম্বরী বলিলেন, আমি যে সমস্তই শুনে এলুম।

নেত্য শুনিবার আগ্রহে হাঁ করিয়া দাঁড়াইল, নারায়ণী তাড়া দিয়া উঠিলেন, দাঁড়িয়ে থাকলি যে? কথা কানে গেল না বুঝি!

নেত্য ব্যস্ত হইয়া চলিয়া গেল, দিগম্বরী কণ্ঠস্বরে উদ্বেগ টানিয়া আনিয়া বলিলেন, কি হয়েচে জানিস নারাণি—

তুমি ভিজে কাপড় ছাড় গে মা, তার পরেই না হয় ব'লো, বলিয়া তিনি অন্যত্র চলিয়া গেলেন। দিগম্বরী অবাক হইয়া মনে মনে বলিলেন, বাস্‌ রে! মেয়ের রাগ দেখ! এমন একটা কাণ্ড আনুপূর্বিক বলিতে না পাইয়া তাঁহার পেট ফুলিতে লাগিল।

সে কাণ্ডটা সংক্ষেপে এই,—গ্রামের স্কুলে জমিদারদের একটি ছেলে পড়িত। আজ টিফিনের সময় তাহার সহিত রামের তর্ক বাধিল। বিষয়টা জটিল, তাই মীমাংসা না হইয়া মারামারি হইয়া গেল। জমিদারদের ছেলে বলিয়াছিল, শাস্ত্রে লেখা আছে, শ্মশানকালী রক্ষাকালীর চেয়ে অধিক জাগ্রত। কেননা, শ্মশানকালীর জিভ বড়!

রাম প্রতিবাদ করিয়া বলিল, না, শ্মশানকালীর জিভ একটু চওড়া বটে, কিন্তু অত বড়ও নয়, অমন রাঙাও নয়। কিছুদিন পূর্বে পাড়ার চাঁদা করিয়া রক্ষাকালীর পূজা হইয়া গিয়াছিল, সে স্মৃতি রামের মনে উজ্জ্বল ছিল। জমিদারদের ছেলে রামের কথা অস্বীকার করিয়া নিজের করতল তুলিয়া ধরিয়া, বলিল, রক্ষাকালীর জিভ ত এতটুকু!

রাম ক্রুদ্ধ হইয়া বলিল, কি, অতটুকু? কখ্‌খনো না। এই এত বড়। অতটুকু জিভ হলে কি কখনও পৃথিবী রক্ষা করতে পারে? পৃথিবী রক্ষে করে বলেই ত রক্ষাকালী নাম।

তার পর আর দুই-একটা কথা, এবং তার পরই ঘুষাঘুষি। জমিদারদের ছেলের গায়ে জোর ছিল কম, সুতরাং মার সে-ই বেশী খাইল। নাক দিয়াও ফোঁটা-দুই রক্ত বাহির হইল। এই ক্ষুদ্র স্কুলের জীবনে এত বড় কাণ্ড ইতিপূর্বে ঘটে নাই। যে জমিদারের স্কুল, তাহারই পুত্রের নাকে রক্ত। অতএব

হেডমাস্টার নিজে স্কুল বন্ধ করিয়া ছেলেটিকে লইয়া দরবার করিতে ছুটিলেন। বলা বাহুল্য, রামলাল বহু পূর্বেই অন্তর্ধান হইয়াছিল।

ভোলা ফিরিয়া আসিয়া বলিল, দাঠাকুরকে পাওয়া গেল না। অনতিকাল পরে শ্যামলাল মুখ কালি করিয়া বাড়ি আসিলেন। উঠানে দাঁড়াইয়া বলিলেন, ওগো শুনচ? এ গ্রাম থেকে বাস উঠাতে হ'ল দেখচি। চাকরি করে দু'পয়সা ঘরে আনছিলুম, তাও বোধ করি এবার ঘুচল। নারায়ণী ভাঁড়ার হইতে বাহির হইয়া একটা চৌকাঠে ভর দিয়া শুষ্ককণ্ঠে জিজ্ঞাসা করিলেন, তাঁরা থানায় গেছেন, না?

শ্যামলাল ঘাড় নাড়িয়া বলিলেন, বাবু শিবতুল্য লোক, তাই মাপ করেচেন, কিন্তু আরো পাঁচজন আছে ত? দিন দিন একটা নূতন ফ্যাসাদ তৈরি হলে কি করে গ্রামে বাস করি, বল। রাম কৈ?

নারায়ণী বলিলেন, সে এখনো অসেনি। বোধ করি, ভয়ে পালিয়েছে।

শ্যামলাল গম্ভীর হইয়া বলিলেন, পালালেও তার সঙ্গে আর সম্পর্ক নেই, না পালালেও নেই। সে সৎমার ছেলে, লোকে নিন্দা করবে, তাই এতদিন কোনমতে সহ্য করেছিলুম, কিন্তু আর নয়। এখন নিজের প্রাণ বাঁচাতে হবে।

দিগম্বরী রান্নাঘরের বারান্দা হইতে বলিলেন, নিজের ছেলেটার পানেও ত চাইতে হবে।

শ্যামলাল উৎসাহিত হইয়া বলিলেন, হবে না, মা, নিশ্চয় হবে। তাই কাল পাড়ার পাঁচজন ভদ্রলোক ডেকে বিষয়-সম্পত্তি আলাদা করে ফেলব। আর তোমাকেও বলে রাখলুম, এ নিয়ে ওকে বকাঝকা করবার দরকার নেই। ও যা ভাল বোঝে, তাই করে। ভাল বুঝেচে, মনিবের ছেলের গায়ে হাত তুলেচে।

দিগম্বরী মনে মনে পরমানন্দিত হইয়া বলিলেন, নারাণি কেন যে ওকে শাসন করতে যায়—আমার ত দেখে ভয়ে বুক কাঁপে। যে গোঁয়ার ছেলে, ও আমাকেই যখন অপমান করে, তখন ওকে অপমান করে ফেলবে, এ কি বেশী কথা! আমি বলি, মন! নিজের মান নিজের ঠাঁই,—রামের কথায় থেকো না।—শ্যামলাল শ্বশ্রূর এ কথাটায় আর সায় দিতে পারিলেন না, বোধ করি, চক্ষুলজ্জা হইল। বলিলেন, যাই হোক, ওকে শাসন করবার দরকার নেই।

নারায়ণী পাথরের মূর্তির মত নির্বাক্‌ নিশ্চল হইয়া সমস্ত শুনিলেন, একটা কথারও জবাব দিলেন না। তার পর ধীরে ধীরে নিজের কাজে চলিয়া গেলেন।

ঘণ্টা-খানেক পর নেত্য আসিয়া চুপি চুপি বলিল, মা, ছোটবাবু ঘরে এসেছে।

নারায়ণী নিঃশব্দে উঠিয়া গিয়া, রামের ঘরের মধ্যে ঢুকিয়া কপাট বন্ধ করিলেন। রাম খাটের উপর চুপ করিয়া বসিয়া কি ভাবিতেছিল, দরজা বন্ধ করার শব্দে চমকিয়া মুখ তুলিয়া দেখিল, বৌদিদি দ্বার রুদ্ধ করিয়া দিয়াছেন এবং ঘরের কোণে তাহারই একগাছা পাকা বেতের ছড়ি ছিল, তাহাই তুলিয়া লইতেছিল। সে তৎক্ষণাৎ লাফাইয়া খাটের ওধারে গিয়া দাঁড়াইল। নারায়ণী ডাকিলেন, এদিকে আয়।

রাম হাতজোড় করিয়া বলিল, আর করব না বৌদি! এইবারটি ছেড়ে দাও।

নারায়ণী কঠিন হইয়া বলিলেন, এলে কম মারব, কিন্তু না এলে এই বেত তোমার পিঠে ভাঙব। রাম তথাপি নড়িল না, সেইখানে দাঁড়াইয়া মিনতি করিতে লাগিল, তিন সত্যি করছি বৌদি, আর কোন দিন করব না, কান মলছি বৌদি—

নারায়ণী খাটের উপর ঝুঁকিয়া পড়িয়া সপাৎ করিয়া করিয়া এক ঘা বেত তাহার ঘাড়ের উপর বসাইয়া দিলেন; তাহার পর বেতের উপর বেত পড়িতে লাগিল। প্রথমটা সে ওদিকের দোর খুলিয়া পলাইবার চেষ্টা করিল, তার পর ঘরময় ছুটাছুটি করিয়া আত্মরক্ষার চেষ্টা করিল, শেষে পায়ের তলায় পড়িয়া চেঁচাইতে লাগিল। নেত্য পেছনে আসিয়া জা 'লার ফাঁক দিয়া দেখিতেছিল, কাঁদিয়া বলিল, মা, ছেড়ে দাও মা। আমি ঘাট মানচি—

দিগম্বরী খিঁচাইয়া উঠিয়া বলিলেন, তুই সব কাজে কথা কইতে আসিস কেন বলত?

শ্যামলাল ঘরের ভিতর হইতে ডাকিয়া বলিলেন, কি হচ্চে ও—সারারাত চেঁচাবে নাকি?

নারায়ণী বেত ফেলিয়া বলিলেন, মনে থাকে যেন!

চার

রাম ভাত খাইতে বসিয়াছিল। দিগম্বরী আড়ালে বসিয়া সুর তুলিয়া বলিলেন, অত বড় ছেলেকে অমন করে মারা কেন? ওর বড়ভাই কোনদিন গায়ে হাত তোলে না।

নেত্য কাজ করিতে করিতে বলিল, তুমি কম নও, দিদিমা! তুমিই ত ও-সব কথা মাকে এসে লাগাও।

সে রাত্রে অত মার তাহার মোটেই ভাল লাগে নাই ; রাম শুনিয়া চোখ পাকাইয়া বলিল, ডাইনী বুড়ী আমাদের সব খেতে এসেছে!

দিগম্বরী চেঁচাইয়া উঠিলেন, নারাণি, শুনে যা তোর দেওরের কথা।

নারায়ণী স্নান করিতে যাইতেছিলেন, ফিরিয়া আসিয়া ক্লান্তভাবে বলিলেন, পারিনে মা, আর কথা শুনতে ; সত্যি বলচি নেত্য, মরণ হলে আমার হাড় জুড়োয়—আর সহ্য হচ্চে না। ওরে ও বাঁদর, এখনো তোর পিঠের দাগ মিলোয় নি, এর মধ্যেই সব ভুলে গেলি!

রাম জবাব দিল না, ভাত খাইতে লাগিল। নারায়ণী আর কোন কথা না বলিয়া স্নান করিতে চলিয়া গেলেন। উঠানের উপরেই একটা পিয়ারাগাছ ছিল, ভাত খাইয়া রাম তাহার উপর উঠিল এবং নির্বিচারে কাঁচা-পাকা পিয়ারা চর্বণ করিতে লাগিল। কোনটার কতকটা খাইল, কোনটার একটু কামড়াইয়াই ফেলিয়া দিল। নিতান্ত কাঁচাগুলা নিরর্থক ছিঁড়িয়া এদিকে-ওদিকে ছুঁড়িয়া ফেলিতে লাগিল। দেখিয়া দিগম্বরীর গা জ্বালা করিতে লাগিল। নারায়ণী বাড়িতে নাই, তিনি আর সহ্য করিতে না পারিয়া বলিলেন, তোমার জন্য ত বাছা, পাকা পিয়ারা দাঁতে কাটবার জো নেই, কাঁচাগুলো নষ্ট করে কি হচ্চে?

রাম কোনদিনই তাঁহার কথা সহিতে পারিত না। বিশেষ, এইমাত্র নেত্যর কাছে মার খাইবার কারণ জানিতে পারিয়া, রাগে ফুলিতেছিল, গাছের উপর হইতে চেঁচাইয়া বলিল, বেশ করচি— বুড়ী!

এই বিশেষণটা দিগম্বরী সবচেয়ে অপছন্দ করিতেন, মুখ বিকৃত করিয়া বলিলেন, বুড়ী! বেশ কচ্চ? আচ্ছা, আসুক সে। যেমন কুকুর, তেমনি মুগুর হওয়া চাই ত! কি বেহায়া ছেলে বাবা!—মার খেয়ে পিঠের চামড়া উঠে গেল, তবু লজ্জা হ'ল না!

রাম উপর হইতে বলিল, ডাইনী বুড়ী!

ডাইনী বুড়ী! যত বড় মুখ নয়, তত বড় কথা! পাজী হারামজাদা, নাব বলচি।

রাম বলিল, নাবব কেন? তোমার বাবার গাছ?

দিগম্বরী ক্ষেপিয়া উঠিলেন, চীৎকার করিয়া বলিলেন, অ্যাঁ—বাপ তুললি? শুনলি নেত্য, শুনলি?

ঠিক এই সময় নারায়ণী ঘাট হইতে আসিয়া পড়িলেন। গাছের উপর দৃষ্টি পড়িতেই বলিলেন, ভাত খেয়ে ইস্কুলে গেলিনে? গাছে চড়েছিস যে!

রাম ভাবিয়া রাখিয়াছিল, গাছের উপর হইতে দূরে বৌদিকে আসিতে দেখিয়াই সে নামিয়া পলাইবে? কিন্তু ঝগড়ায় ব্যস্ত থাকায় পথের দিকে নজর করে নাই। বৌদিদি একবারে উঠানে আসিয়া দাঁড়াইয়াছেন। সে ভয়ে বলিল, পিয়ারা খাচ্চি।

তা ত খাচ্চিস—ইস্কুলে গেলিনে?

আমার পেট কামড়াচ্চে যে!

নারায়ণী জ্বলিয়া উঠিয়া বলিলেন, তাই ভাত খেয়ে উঠে কাঁচা পিয়ারা চিবোচ্চ?

দিগম্বরী মেয়ের গলা শুনিয়া ছুটিয়া আসিয়া বলিলেন,—হারামজাদা ছোঁড়া আমার বাপ তোলে! বলে, নাবব কেন—তোমার বাপের গাছ?

নারায়ণী চোখ তুলিয়া বলিলেন, বলেছিস?

রাম চোখ-মুখ কুঞ্চিত করিয়া বলিল, না বৌদি, বলিনি।

দিগম্বরী চেঁচাইয়া উঠিলেন, বলিস নি হারামজাদা! নেত্য সাক্ষী আছে। তারপর মুখ বিকৃত করিয়া, সানুনাসিক সুর করিয়া বলিতে লাগিলেন, সেদিন যখন বেতের উপর বেত পড়েছিল, তখন—আর

করব না বৌদি—পায়ে পড়ি বৌদি—মরে গেলুম বৌদি,—চেপে ধরলে চিঁচিঁ কর, আর ছেড়ে দিলে লাফ মার, হারামজাদা!

রাম আর সহ্য করিতে পারিল না। তাহার হাতে একটা বড় কাঁচা পিয়ারা ছিল—ধাঁ করিয়া ছুঁড়িয়া মারিয়া দিল। সেটা দিগম্বরীকে স্পর্শ করিল না, নারায়ণীর ডান ভ্রূর উপরে গিয়া সজোরে আঘাত করিল। এক মুহূর্তের জন্য চোখে অন্ধকার দেখিয়া তিনি সেইখানেই বসিয়া পড়িলেন। দিগম্বরী ভয়ঙ্কর চেঁচামেচি করিয়া উঠিলেন, নেত্য কাজ ফেলিয়া ছুটিয়া আসিল, রাম গাছ হইতে লাফাইয়া পড়িয়া ঊর্ধ্বশ্বাসে দৌড় মারিল।

দুপুরবেলা শ্যামলাল স্নানাহার করিতে আসিয়া দেখিলেন বিষম কাণ্ড! নারায়ণী নির্জীবের মত বিছানায় পড়িয়া আছেন, তাঁহার ডান চোখ ফুলিয়া ঢাকিয়া গিয়াছে। তাহার উপর ভিজা ন্যাকড়ার পটি বাঁধিয়া নেত্য পাখা লইয়া বাতাস করিতেছে। দিগম্বরী আজ আর আড়ালে গেলেন না, সামনেই চীৎকার করিয়া কাঁদিয়া বলিলেন, রাম মেরে ফেলেচে নারাণীকে।

শ্যামলাল চমকাইয়া উঠিলেন। কাছে আসিয়া আঘাত পরীক্ষা করিয়া দেখিয়া কঠিনভাবে স্ত্রীকে বলিলেন, আজ তোমাকে আমি দিব্যি দিচ্ছি—যদি ওকে খেতে দাও, যদি কোনদিন কথা কও—যদি কোন কথায় থাক, সেই দিনে যেন তুমি আমার মাথা খাও।

নারায়ণী শিহরিয়া উঠিয়া বলিলেন, চুপ কর, চুপ কর—ও-কথা মুখে এনো না।

শ্যামলাল বলিলেন, আমার এত বড় দিব্যি যদি না মানো, সেই দিনে যেন তোমাকে আমার মরা-মুখ দেখতে হয়! বলিয়া ডাক্তার ডাকিয়া আনিতে নিজেই চলিয়া গেলেন।

সমস্ত দিন নদীর ধারে ধারে বেড়াইয়া, বসিয়া, দাঁড়াইয়া, অসম্ভব কল্পনা করিয়া রাম সন্ধ্যার অন্ধকারে লুকাইয়া বাড়ি ঢুকিল। দেখিল, উঠানের মাঝামাঝি ছ্যাঁচা বাঁশের বেড়া দিয়া বাড়িটিকে দুই ভাগ করা হইয়াছে। নাড়া দিয়া দেখিল, বেশ শক্ত, ভাঙ্গা যায় না। রান্নাঘরে আলো জ্বলিতেছিল, চুপি চুপি মুখ বাড়াইয়া দেখিল, সেখানেও ওই ব্যবস্থা করা হইয়াছে। ঘরে কেহ নাই, শুধু একরাশ পিতল-কাঁসার বাসন মেজের উপর পড়িয়া আছে। ব্যাপারটা যে কি, তাহা ঠিক না বুঝিতে পারিলেও, সকালবেলার কাণ্ডটার সহিত কেমন করিয়া যেন যোগ রহিয়াছে, তাহা অনুমান করিয়া তাহার বুক শুকাইয়া উঠিল। তখন ফিরিয়া গিয়া সে চুপ করিয়া তাহার নিজের ঘরের মধ্যে বসিয়া বাটীর অপর খণ্ডের গতিবিধি শব্দসাড়া শুনিতে লাগিল। ইতিপূর্বে তাহার যে অত্যন্ত ক্ষুধা বোধ হইয়াছিল, এখন সে কথাও ভুলিয়া গেল। রাত্রি তখন বোধ করি নয়টা, সে ঘুরিয়া গিয়া খিড়কির দরজায় ঘা দিতেই নেত্য কপাট খুলিয়া দিয়া সরিয়া দাঁড়াইল। রাম জিজ্ঞাসা করিল, বৌদি কোথা নেত্য?

ঘরে শুয়ে আছেন।

রাম ঘরে ঢুকিয়া দেখিল, বৌদি খাটের উপর শুইয়া আছেন, এবং নীচে মাদুর পাতিয়া দিগম্বরী ছোট মেয়েটিকে লইয়া বসিয়া আছেন। গোবিন্দ খেলা করিতেছিল, ছুটিয়া আসিয়া কাকার হাত ধরিয়া ঝুলিতে ঝুলিতে বলিয়া দিল, কাকা, তোমার বাড়ি ওদিকে, এদিকে আমাদের বাড়ি। বাবা বলেচে, তুমি এ-ঘরে ঢুকলে পা ভেঙ্গে দেবে।

রাম খাটের উপর নারায়ণীর পায়ের কাছে গিয়া বসিতেই তিনি পা সারাইয়া লইলেন। রাম চুপ করিয়া বসিয়া রহিল। দিগম্বরী তাঁহার ছোট মেয়েকে ঠেলা দিয়া বলিলেন, সুরো, বল না তোর দাদাবাবু কি বলেচে ওকে।

সুরধুনী মুখস্থর মত গড়গড় করিয়া বলিয়া গেল—দাদাবাবু বলেচে, তুমি এখানে এসো না। কাল সকালে সব—কি মা?

দিগম্বরী বলিলেন, বিষয়-সম্পত্তি।

সুরধুনী বলিল, বিষয়-সম্পত্তি কাল ভাগ-বাটরা করে দেবে।

দিগম্বরী বলিলেন, দিব্যি দেবার কথাটা বল্ না—ন্যাকা মেয়ে!

সুরধুনী বলিল, দাদাবাবু দিব্যি দিয়েচেন দিদিকে,—খেতেও দেবে না, কথাও বলবে না—বললে দাদাবাবু—। নারায়ণী বিছানার উপর হইতে ধমক দিয়া উঠিলেন, আচ্ছা, হয়েচে হয়েচে, তুই চুপ কর্।

হবে না—চোখ বুজে সেদ্ধ হবে। কৈ রাঁধুক দিকি আমার সঙ্গে! লোকে খেয়ে কারটা ভাল বলে দেখি।

নারায়ণী মুখ ফিরাইয়া রাহিলেন।

নেত্য কাছে ছিল, সে বলিল, দিদিমার এক কথা। ও কি কোনদিন এক ঘটি জল গাড়িয়ে খেয়েছে যে, আজ রেঁধে খাবে?

সে অনেক দিনের দাসী, এ-সব ব্যাপার তাহার ভাল লাগিতেছিল না।

মায়ের দেখাদেখি সুরধুনীও মাঝে মাঝে গিয়া বেড়ার ফাঁক দিয়া দেখিতেছিল। ঘণ্টা-খানেক পরে ছুটিয়া আসিয়া দিদির হাত ধরিয়া টানাটানি করিতে লাগিল—ও দিদি, দেখবে এস—রামদাদা—মা গো! একেবারে কাঁচা ভাতগুলো শুধু খাচ্চে। কিচ্ছু নেই দিদি—একেবারে শুধু ভাত, আচ্ছা দিদি, কাঁচা ভাতে পেট কামড়াবে না?

নারায়ণী তাহার হাত ছুড়িয়া ফেলিয়া দিয়া উঠিয়া গিয়া বিছানার উপর শুইয়া পড়িলেন। সে যে কত দুঃখে, কত বড় ক্ষুধার তাড়নে এইগুলা খাইতে বসিয়াছে, সে কথা তাঁহার অগোচরে রহিল না।

দুপুরবেলা শ্যামলালের খাওয়া হইয়া গেলে, দিগম্বরী ডাকাডাকি করিতে লাগিলেন, যা পারিব, দুটি খেয়ে নে নারাণি! ওর তাড়সে জ্বরের মত হয়েচে,—ওতে খাওয়া চলে। আমি বলচি, ক্ষেতি হবে না।—নারায়ণী মোটা চাদরটা আগাগোড়া মুড়ি দিয়া ভাল করিয়া শুইয়া বলিলেন, আমাকে বিরক্ত ক'র না মা, তোমরা খাও গে।

দিগম্বরী বলিলেন, ভাত না খাস, দু'খানা রুটি ক'রে দি—না হয়—

নারায়ণী কহিলেন, না, কিচ্ছু না।

দিগম্বরী আশ্চর্য হইয়া বলিলেন, ও আবার কি কথা? কাল থেকে উপোস করে আছিস, আজ দুটি না খেলে হবে কেন?

নারায়ণী জবাব দিলেন না। নেত্য আসিয়া বলিল, তুমি মিথ্যে বকে মরচ দিদিমা। ঐখানে দাঁড়িয়ে একবেলা চেঁচালেও ওঁকে খাওয়াতে পারবে না। জ্বর হয়েছে, একটু ঘুমোতে দাও।

দিগম্বরী চলিয়া গেলেন, বলিতে বলিতে গেলেন, জানিনে বাপু, নাগ্‌লে-টাগ্‌লে একটু জ্বরভাব হয়, তাই বলে কি মানুষ উপোস করে পড়ে থাকে? আমরা ত পারিনে।

বৈকালে নারায়ণী আবার রান্নাঘরের বারান্দায় আসিয়া বসিলেন, এবং যতবার নেত্যর চোখে চোখে হইল, ততবারই কি কথা বলিতে গিয়া যেন চাপিয়া গেলেন।

রাম স্কুল হইতে ফিরিয়া আসিয়া হাতমুখ ধুইয়া দোকান হইতে মুড়ি-মুড়কি কিনিয়া আনিল। খাইতে খাইতে গলা বড় করিয়া বলিল, কি আর ক্ষেতি হ'ল আমার? ভ: খেয়ে ইস্কুলে গেলুম, আবার ফিরে এসে কেমন খাচ্চি।

বেড়ার ওদিকে সকলেই রহিয়াছে, তাহা সে বুঝিল, কিন্তু সকালের মত এখনও কেহ জবাব দেয় না দেখিয়া সে আরও অস্থির হইয়া উঠিল। চেঁচাইয়া বলিল, এই দিকটা আমার সীমানা। কোনদিন নেত্য কি কেউ যদি আমার সীমানায় আসে, তখন পা ভেঙ্গে দেব।

এই পা-ভাঙ্গার ভয় সে ইতিপূর্বেও দেখাইয়াছিল, সেবারেও যেমন ফল হয় নাই, এবারেও হইল না। কেহ ভয় পাইয়াছে কিনা বোঝা গেল না। সন্ধ্যার পর আলো জ্বালিয়া সে রান্নাঘরে ঢুকিয়া আবার চেঁচামেচি করিতে লাগিল, আমার কাঠ কৈ, আমি রাঁধব কি দিয়ে? আমার শিলনোড়া কৈ, আমি বাটনা বাটব কিসে? ও-ঘর হইতে নেত্য বলিল, মা বলেচেন, কাল শিলনোড়া কিনে দেবেন।

না, আমি কেনা শিলনোড়া চাইনে। বলিয়া সে কাঁদিয়া ঘর ছাড়িয়া চলিয়া গেল।

খানিক পরে ফিরিয়া আসিয়া বলিল, কেন আমার ... কে ধরালে? কেন, আমাকে খোনা খোনা করে ও বুড়ী ভেঙালে, বেশ করেচি গাল দিয়েচি—ও মরে আর জন্মে পেত্নী হবে।

দিগম্বরী চোখ কটমট করিয়া বলিলেন, শুনলি নারাণি, শুনলি! এ-সমস্ত পায়ে পা তুলে দিয়ে ঝগড়া করা নয়?

নারায়ণী চুপ করিয়া অন্য দিকে চাহিয়া ছিলেন, সেই দিকেই চাহিয়া রহিলেন।

পরদিন সকাল হইতেই রামের কথাবার্তা বদলাইয়া গেল। সম্পূর্ণ দুইটা দিন কাটিয়া গিয়াছে,

বৌদিদি ডাকে নাই, বকে নাই, খাইতে দেয় নাই, এ-রকম সে তাহার জ্ঞানে দেখে নাই। আজ সে বাস্তবিক ভয় পাইয়াছিল। প্রথমটা রান্নাঘরের দাওয়ায় বসিয়া সে নানারূপ উলটা-পালটা জবাবদিহি করিল। একবার বলিল, বেড়াল মারিতে পিয়ারা ছুড়িয়াছিল ; একবার বলিল, হাত ফসকাইয়া পড়িয়া গিয়া বৌদির কপালে লাগিয়াছিল ; একবার বলিল, কাঁচা পিয়ারা ছুঁড়িয়া ফেলিয়া দিতেছিল। তার পর একবার বলিল, কাহাকেও সে গাল দেয় নাই ; একবার বলিল, গোবিন্দকে দিয়াছিল ; একবার বলিল, ভোলাকে দিয়াছিল। কিন্তু কোন কৈফিয়তেই কাজ হইল না। ও-ধারের কেহ জবাব দিল না, প্রতিবাদ করিল না, হাঁ, না একটা কথাও বলিল না। একবার বহু কষ্টে লজ্জা-সঙ্কোচ ত্যাগ করিয়া কাঁদিতে লাগিল। কি উপায়ে কি দিয়া কেমন সে বৌদিকে প্রসন্ন করিবে? বৌদিরা তাহাকে আলাদা করিয়া দিয়াছে, তবে কোথায় সে খাইবে? কাহার কাছে কেমন করিয়া সে থাকিবে? কোন দিকেই আজ সে কূল-কিনারা দেখিতে পাইল না। আজ সে রাঁধিবার চেষ্টাও করিল না, পড়িতে গেল না, ঘরে গিয়া শুইয়া রহিল।

গোপনে কাঁদিয়া কাঁদিয়াই বোধ করি, গত রাত্রে নারায়ণীর জ্বর আসিয়াছিল। দুপুরবেলা দিগম্বরী এক বাটি দুধ আনিয়া বলিলেন, খেতেই হবে। না খেয়ে কি মরবি? নারায়ণী প্রতিবাদ না করিয়া দুধের বাটি হাতে লইয়া কতকটা খাইয়া বাটিটা নামাইয়া রাখিয়া পাশ ফিরিয়া শুইলেন। তাঁহার 'না, না' করিয়া কথা কাটাকাটি করিতে ঘৃণা বোধ হইল।

রাত্রি যখন নয়টা বাজিয়া গিয়াছে, তখন নেত্য আসিয়া চুপি চুপি বলিল,মা, ছোটবাবুর ত কোন সাড়াশব্দ পাইনে—রাত ত ঢের হ'ল!

নারায়ণী উদ্বেগে উঠিয়া বসিয়া কাঁদিয়া ফেলিলেন, লক্ষ্মী মা আমার, দেখে আয়, সে ঘরে আছে কিনা।

নেত্যের চোখ ভিজিয়া উঠিল। হাত দিয়া চোখ মুছিয়া ফেলিয়া বলিল, আমার যেতে সাহস হয় না মা! বলিয়া বাহিরে গিয়া ভোলাকে সে ডাকিয়া আনিল। ভোলা সংবাদ দিল—দাঠাকুর ঘরে আছে, ঘুমুচ্ছে।

নারায়ণী নিঃশব্দে দুই হাত জোড় করিয়া কপালে ঠেকাইয়া চাদর মুড়ি দিয়া আবার শুইয়া পড়িলেন। পরদিন প্রভাত না হইতেই তিনি স্নান করিয়া আসিয়া রান্না চড়াইয়া দিলেন।

রান্না যখন প্রায় অর্ধেক অগ্রসর হইয়াছে, তখন দিগম্বরী গাত্রোত্থান করিয়া ব্যাপার দেখিয়া আশ্চর্য হইয়া গেলেন। কর্কশ-স্বরে প্রশ্ন করিলেন, তোর না জ্বর নারাণি? তুই না তিন দিন খাসনি? ভোরবেলা উঠে চান করে এসে এ-সব কি হচ্ছে, জিজ্ঞেস করি?

নারায়ণী স্বাভাবিক মৃদুকণ্ঠে বললেন, রাঁধচি, দেখতে ত পাচ্চ।

তা ত পাচ্চি, কিন্তু কেন? কেন শুনি? তুই কি আমার হাতে খাবিনি?

নারায়ণী জবাব দিলেন না, কাজ করিতে লাগিলেন।

কাল সমস্ত দিন ধরিয়া রাম এই একটা কথা ভাবিতেছিল,—বৌদিদির না জানি কত লাগিয়াছে! একটা কাঁচা পিয়ারা লইয়া বার বার কপালের উপর ঠুকিয়া সে আঘাতের গুরুত্ব উপলব্ধি করিবার চেষ্টা করিয়া, শেষে ভাবিতে বসিয়াছিল, কি করিলে এই কুকর্মটা মুছিয়া ফেলিতে পারা যায়। ভাবিতে ভাবিতে তাহার মনে পড়িয়া গেল, কিছুদিন কোথাও চলিয়া গেলে বৌদি খুশী হইবে। তাহার মামার বাড়ি তারকেশ্বরের ওদিকে, অথচ কোথায়, সে ঠিক জানে না। সেইখানে গিয়া খুঁজিয়া লইবে সঙ্কল্প করিয়া সে একটি ছোট পুঁটুলি বাঁধিয়া লইয়া প্রভাতের প্রত্যাশায় অপেক্ষা করিয়া বসিয়া রহিল।

নারায়ণী ফিরিয়া ভোলাকে দেখিয়া বলিলেন, কি রে ভোলা?

এ কয়টা দিন সে বাহিরে গরুর সেবা করিত বটে, কিন্তু রামের ভয়ে ভিতরে আসিত না। ভোলা আস্তে আস্তে বলিল, চুপি চুপি একটা কথা আছে, মা।

নারায়ণী কাছে আসিতেই ভোলা ফিসফিস করিয়া বলিল, তুমি যা বলেছিলে মা, তাই হয়, যদি দুটি টাকা দাও।

নারায়ণী বুঝিতে না পারিয়া বলিলেন, কি হয় রে? কাকে টাকা দিতে হবে?

ভোলা একটুখানি আশ্চর্য হইয়া বলিল, তুমি দাঠাকুরকে চলে যেতে বলেছিলে না। তিনি যেতে রাজী আছেন—আচ্ছা, দুটো না দাও, একটি টাকা দাও।

নারায়ণী ব্যাকুল হইয়া উঠিলেন, কোথায় যেতে রাজী আছে রে? কোথায় সে?

ভোলা বলিল, বাইরে গছতলায় দাঁড়িয়ে আছেন। বাবার থানের ওদিকে কোথায় ভেনার মামার বাড়ি আছে যে।—যা ভোলা, শিগগির ডেকে আন—বল, আমি ডাকচি।

ভোলা ছুটিয়া গেল, নারায়ণী কাঠ হইয়া দাঁড়াইয়া রহিলেন। অনতিকাল পরেই রাম একটি ছোট পুঁটুলি হাতে লইয়া কাছে আসিয়া দাঁড়াইতেই নারায়ণী নিঃশব্দে তাহার হাত ধরিয়া ঘরের মধ্যে টানিয়া লইয়া গেলেন।

দূর হইতে দিগম্বরী রামকে রান্নাঘরে ঢুকিতে দেখিয়া আশঙ্কায় পরিপূর্ণ হইয়া দ্রুতপদে ঘরে ঢুকিয়া দেখিলেন, সাজানো থালার সুমুখে নারায়ণীর কোলের উপর বসিয়া রাম বুকের মধ্যে মুখ লুকাইয়া আছে, এবং তাহার মাথার উপর, পিঠের উপর, আর এক-জনের অশ্রু বৃষ্টির ধারার মত ঝরিয়া পড়িতেছে। অবাক হইয়া কিছুক্ষণ চাহিয়া থাকিয়া তিনি বলিলেন, ওঃ—তাই এত রান্না! খাওয়ান হবে বুঝি! আমার জামাই যে এত বড় দিব্যিটা দিলেন, সেটা ভেসে গেল বুঝি?

নায়ারণী মুখ তুলিয়া বলিলেন, ভেসে যাবে কেন মা, তাঁর কথা আমি অমান্য করিনি, তিনি দিন খাইনি, খেতেও দিইনি।

দিগম্বরী তীক্ষ্ণভাবে বলিলেন, এই বুঝি? অমান্য করিস নি, তবে এ কি হচ্চে? যে দিব্যি দিয়েচে তার বুঝি হুকুমটাও একবার নিতে হবে না?

নারায়ণী কি যেন একটা কঠিন আঘাত সহ্য করিয়া লইয়া সংক্ষেপে বলিলেন, আমার হুকুম নেওয়া হয়েছে।—দিগম্বরী বিশ্বাস করিলেন না। অধিকতর ক্রুদ্ধ হইয়া বলিলেন, আমি কচি খুকি নই নারাণি। হুকুম নিলি, আর আমি জানতেও পারলুম না?

এবার নারায়ণীর আর সহ্য হইল না। তিনিও কঠিন হইয়া বলিলেন, আমি কচি খুকি নই নারাণি। হুকুম নিলি, আর আমি জানতেও পারলুম না?

এবার নারায়ণীর আর সহ্য হইল না। তিনিও কঠিন হইয়া বলিলেন, তুমি কি জানবে মা, কার কাছে কখন আমি হুকুম পেয়েচি? মা, যার মুখ আছে, সেই দিব্যি দিতে পারে, কিন্তু—বলিয়া তিনি গভীর স্নেহে রামের লজ্জিত মুখ জোর করিয়া বুকের ভিতর হইতে তুলিয়া ধরিয়া তাহার ললাটে চুম্বন করিয়া বলিলেন, কিন্তু যাকে বুকে করে এতটুকুকে বড় করে তুলতে হয় স-ই জানে, হুকুম কোথা দিয়ে কেমন করে আসে। তোমাকে ভাবতে হবে না মা ; এখন একটু সামনে কে যাও, দু'টো খাইয়ে দিই। ও আমার তিন দিন অনাহারে আছে। বলিতে বলিতে তাঁহার চোখের জল আবার ঝরিয়া পড়িতে লাগিল।—দিগম্বরী একমুহূর্ত স্থির থাকিয়া বলিলেন, এখানে তবে আর আমার কি করে থাকা হবে? এ বাড়িতে আর থাকতে পারব না, তা তোকে আজ স্পষ্ট বললুম।

নারায়ণী বলিলেন, আমিও এই কথাটাই তোমাকে মুখ ফুটে বলতে পারছিলুম না, মা, সত্যিই তোমার এখানে থাকা হবে না। তোমার চোখে চোখে আমার এত বড় ছেলে যেন আধখানা হয়ে গেছে। ও দুষ্ট হোক যা হোক, আমার বাড়িতে আমার চোখের সামনে ওকে শাস্তি দিতে আমি কাউকে দেব না। আজ তুমি থাক, কাল কিন্তু বাড়ি যেয়ো। তোমার খরচপত্র আমি সমস্ত পাঠিয়ে দেব, কিন্তু এখানে তোমার আর থাকা হবে না।

দিগম্বরী কাঠ হইয়া গিয়া কিছুক্ষণ পরে ধীরে ধীরে বাহির হইয়া গেলেন। রাম বুকের ভিতর হইতে আস্তে আস্তে বলিল, না বৌদি, উনি থাকুন, আমি ভাল হয়েছি, আমার সুমতি হয়েছে—আর একটিবার তুমি দেখ।—নারায়ণী আর একবার তাহার মুখ তুলিয়া ধরিয়া ললাটে ওষ্ঠাধর স্পর্শ করিয়া চোখের জলের ভিতর দিয়া মৃদু হাসিয়া বলিলেন, তুই এখন ভাত খা।



# পথ-নির্দেশ

এক

মাঝারি গৃহস্থ-ঘরে বাড়ির কর্তা যখন যক্ষ্মারোগে মারা যান, তখন তিনি পরিবারটিকেও আধমরা করিয়া যান। সুলোচনার স্বামী পতিতপাবন ঠিক তাহাই করিয়া গেলেন। বর্ষাধিককাল রোগে ভুগিয়া একদিন বর্ষার দুর্দিনে গভীর রাত্রে তিনি দেহত্যাগ করিলেন। সুলোচনা কাল স্বামীর শেষ প্রায়শ্চিত্ত করাইয়া দিয়া পার্শ্বে আসিয়া বসিয়াছিলেন, আর উঠেন নাই। স্বামী নিঃশব্দে প্রাণত্যাগ করিলেন, সুলোচনা তেমনি নিঃশব্দে বসিয়া রহিলেন, চীৎকার করিয়া পাড়া মাথায় করিলেন না। ত্রয়োদশবর্ষীয়া অনূঢ়া কন্যা হেমনলিনী কিছুক্ষণ পূর্বে অদূরে মাদুরের উপর ঘুমাইয়া পড়িয়াছিল, তাহাকেও জাগাইলেন না। সে ঘুমাইতে লাগিল, পিতার মৃত্যুর কথা জানিতেও পারিল না। বাড়িতে একটি ভৃত্য নাই, দাসী নাই, দূর-সম্পর্কীয় কোন আত্মীয় পর্যন্ত নাই। পাড়ার লোকেও ক্রমশঃ ক্লান্ত হইয়া পড়িয়াছিল, বিশেষ অপরাহ্ন হইতেই বৃষ্টি চাপিয়া আসিয়াছিল বলিয়া, দয়া করিয়া আজ আর কেহ রাত্রি জাগিবার নাম করিয়া ঘুমাইতে আসে নাই।

বাহিরে অবিশ্রাম বৃষ্টি পড়িতে লাগিল। ভিতরে মৃত স্বামীকে চোখের সামনে লইয়া সুলোচনা কাঠ হইয়া বসিয়া রহিলেন। পরদিন সংবাদ পাইয়া সকলেই আসিলেন, পুরুষেরা মড়া বাহির করিয়া শ্মশানে লইয়া গেল। স্ত্রীলোকেরা গোবর-জল ছড়া দিয়া কাঁদিতে বসিয়া গেলেন।

সুলোচনার থাকিবার মধ্যে শুধু একখানি ছোট আম-কাঁঠালের বাগান অবশিষ্ট ছিল। পাড়ার লোকের সাহায্যে সেইটি একশত টাকায় বিক্রয় করিয়া যথাসময়ে স্বামীর শেষ কাজ সমাধা করিয়া চুপ করিয়া ঘরে বসিলেন। মেয়ে জিজ্ঞাসা করিল, কি হবে মা এবার?

মা জবাব দিলেন, ভয় কি মা? ভগবান আছেন।

শ্রাদ্ধ-শেষে যাহা বাঁচিয়াছিল, তাহাতে একমাস কোনমতে কাটিয়া গেল। তার পর একদিন আকাশ মেঘমুক্ত দেখিয়া, প্রভাত না হইতেই তিনি ঘরে-দোরে চাবি দিয়া মেয়ের হাত ধরিয়া পথে আসিয়া দাঁড়াইলেন।

মেয়ে প্রশ্ন করিল, কোথায় যাবে মা?

মা বলিলেন, কলকাতায়, তোর দাদার বাড়িতে।

আমার আবার দাদা কে? কোনদিন ত তাঁর কথা বলনি?

মা একটু চুপ করিয়া বলিলেন, এতদিন আমার মনে পড়েনি মা।

হেম অতিশয় বুদ্ধিমতী, সে থমকিয়া দাঁড়াইয়া বলিল, কাজ নেই মা কারু বাড়ি গিয়ে। দেশে থেকে দুঃখ করলে আমাদের দুটো পেটের ভাত জুটবে—আমি ঘর ছেড়ে কোথাও যাব না।

সুলোচনা উদ্বিগ্ন-কণ্ঠে বলিয়া উঠিলেন, দাঁড়াস নে হেম, সকাল হয়ে যাবে।

চলিতে চলিতে বলিলেন, তিনি তোকে অনেক লেখাপড়া শিখিয়েছেন- -সে-সমস্ত জলে ফেলিস নে। তুই আমাকে কি বলবি হেম! আমি জানি, ঘরে বসে মায়ে-ঝিয়ে দুঃখ করলে পেটের ভাতটা জুটবে, কিন্তু তোর বিয়ে দেব কি করে বল্ দেখি মা?

হেম বলিল, বিয়ে নাই দিলে?

জাত যাবে যে রে।

হেম বলিল, গেলই বা মা। আমরা দুটি মায়ে-ঝিয়ে থাকব-দুঃখ করে খাব, আমাদের জাত থাকলেই বা কি, গেলেই বা কি! পৃথিবীতে আরো অনেক জাত আছে, মেয়ের বিয়ে না দিলে তাদের জাত যায় না। আমরা না হয় তাদের মত হয়ে থাকব।

মেয়ের কথা শুনিয়া সুলোচনা এত দুঃখের মাঝেও একটুখানি হাসিলেন, বলিলেন, তা হলেও

পা চালাতে হবে। আজ গেলে কেউ উঠান ঝাঁট দিতেও ডাকবে না।

হেম আর জবাব দিল না। বিস্তর অশ্রুসিক্ত স্মৃতি হৃদয়ে পশ্চাতে উদ্যত হইয়াছিল, সেইগুলা দমন করিয়া লইয়া সে চুপ করিয়া পথ চলিতে লাগিল।—যে পথটা গঙ্গার পাশ দিয়া, গ্রামের ভিতর দিয়া ঘুরিয়া ঘুরিয়া শ্রীরামপুর স্টেশনে আসিয়া পৌঁছিয়াছিল, তাঁহারা সেই পথ ধরিয়া প্রায় ক্রোশ-খানেক আসিয়া পথিপার্শ্বে সিদ্ধেশ্বরীর ঘরের সম্মুখে আসিয়া দাঁড়াইলেন। গলায় আঁচল দিয়া প্রণাম করিয়া উঠিয়া হেম বলিল না, মা, সকাল হয়ে গেছে, আমার পথ চলতে লজ্জা হচ্ছে।

সুলোচনার নিজেরও লজ্জা করিতেছিল। নীচে এক বৃদ্ধা প্রাতঃস্নানে আসিতেছিলেন, তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, মা, শ্রীরামপুর ইস্টিশানের এই পথ না?

বৃদ্ধা ক্ষণকাল তাঁহার মুখপানে চাহিয়া প্রশ্ন করিলেন, তোমরা কোথা থেকে আসচ মা?

সুলোচনা সে কথার জবাব না দিয়া বলিলেন, ইস্টিশনে যাবার আর কোন পথ নেই মা?

দেবালয়ের বিপরীত দিকে একটি ছোট গলি বরাবর রেলওয়ে লাইনের উপর আসিয়া পড়িয়াছিল। বৃদ্ধা সেই পথটি দেখাইয়া দিয়া বলিলেন, এই গলিটা বামুনদের বাড়ির পাশ দিয়ে বরাবর রেলের রাস্তায় গিয়ে মিশেছে। এই পথ দিয়ে যাও। রেলের রাস্তা ধরে সোজা বাঁ-দিকে গেলে ছিরামপুর ইস্টিশানে পৌঁছুবে—যাও মা, ভয় নেই, কেউ কিছু বলবে না।

সুলোচনা কোনরূপ দ্বিধা না করিয়া মেয়ের হাত ধরিয়া গলির মধ্যে ঢুকিয়া পড়িলেন।

## দুই

আমহার্স্ট স্ট্রীটের উপর গুণেন্দ্রের প্রকাণ্ড বাড়ি প্রায় খালি পড়িয়া ছিল। তেতলার একটা ঘরে সে শয়ন করিত, আর একটায় লেখাপড়া করিত। বাকী, ঘরগুলা এবং সমস্ত দ্বিতলটা শূন্য পড়িয়া ছিল। নীচের তলায় এক পাচক, দুই ভৃত্য ও এক দারোয়ান এক-একটা ঘর দখল করিয়া থাকিত, তদ্ভিন্ন সমস্ত ঘরই তালাবন্ধ।

গুণেন্দ্রের পিতা লোহার ব্যবসা করিয়া মৃত্যুকালে এত টাকা রাখিয়া গিয়াছিলেন যে, তাঁহার এক সন্তান না থাকিয়া দশ সন্তান থাকিলেও কাহারো উপার্জন করিবার প্রয়োজন হইত না ; সেই টাকা এবং পিতার লোহার কারবার বিক্রয় করিয়া ফেলিয়া সমস্ত টাকা গুণেন্দ্র ব্যাঙ্কে জমা দিয়া নিশ্চিন্ত হইয়া আদালতে ওকালতি করিতে বাহির হইয়াছিল।

বেলা দশটা বাজে, তখনো সে কি-একখানা বই পড়িতেছিল, ভৃত্য আসিয়া বলিল, বাবু, আপনার স্নানের সময় হয়েছে। যাচ্ছি, বলিয়া গুণেন্দ্র পড়িতেই লাগিল।

ভৃত্যটা খানিকপরেই ফিরিয়া আসিয়া বলিল, দুটি মেয়েমানুষ আপনার সঙ্গে দেখা করতে চান।

গুণেন্দ্র বিস্মিত হইয়া বই হইতে মুখ তুলিয়া জিজ্ঞাসা করিল, আমার সঙ্গে?

হাঁ বাবু, আপনার সঙ্গে। আপনার—

তাহার কথা শেষ না হইতেই সুলোচনা ঘরে প্রবেশ করিলেন। গুণেন্দ্র বই বন্ধ করিয়া উঠিয়া দাঁড়াইল।—সুলোচনা চাকরটার দিকে চাহিয়া বলিলেন, তুই নিজের কাজে যা।

ভৃত্য চলিয়া গেলে বলিলেন, গুণি, তোমার বাবা কোথায়, বাবা?

গুণেন্দ্র অবাক হইয়া চাহিয়া রহিল, জবাব দিতে পারিল না।

সুলোচনা ঈষৎ হাসিয়া বলিলেন, আমার মুখের দিকে চেয়ে চিনতে পারলে না বাবা! প্রায় বারো বছর আগে তোমাদেরই ওই পাশের বাড়িতে আমরা ছিলাম। সেই বছর তোমার পৈতে হয়, আমরাও বাড়ি চলে যাই। তোমার বাবা কি দোকানে গেছেন?

গুণেন্দ্র বলিল, না, বছর-তিনেক হ'ল তিনি মারা গেছেন।

মারা গেছেন! তোমার পিসীমা?

তিনিও নেই? তিনি বাবার পূর্বেই গেছেন।—

সুলোচনা দীর্ঘনিশ্বাস ফেলিয়া বলিলেন, দেখছি শুধু আমিই আছি। তোমার মা যখন মারা যান, তখন তুমি সাত বছরেরটি। তার পরে পৈতে না হওয়া পর্যন্ত আমার কাছেই তুমি মানুষ হয়েছিল।

হাঁ, গুণি, তোর সইমাকে মনে পড়ে না রে?

গুণেন্দ্র তৎক্ষণাৎ মাটিতে মাথা ঠেকাইয়া প্রণাম করিয়া পায়ের ধূলি মাথায় তুলিয়া লইয়া উঠিয়া দাঁড়াইয়া বলিয়া উঠিল,—হাঁ, মা! তুমি?

সুলোচনা হাত বাড়াইয়া তাহার চিবুক স্পর্শ করিয়া নিজের অঙ্গুলির প্রান্তভাগ চুম্বন করিয়া বলিলেন, হাঁ বাবা, আমিই।

গুণেন্দ্র একখানা চৌকি কাছে টানিয়া আনিয়া বলিল, ব'সো মা।

সুলোচনা হাসিয়া বলিলেন, যখন তোর আশ্রয়ে এসেছি তখন বসব বৈ কি! হা রে, তুই এখনো বিয়ে করিস নি ? এবার গুণেন্দ্র হাসিয়া বলিল, এখনো ত সময় হয়ে ওঠেনি।

সুলোচনা বলিলেন, এইবারে হবে। বাড়িতে কি কেউ মেয়েমানুষ নেই?

না।

রাঁধে কে?

একজন বামুন আছে।—সুলোচনা বলিলেন, বামুনের আর দরকার নেই, এখন থেকে আমি রাঁধব। আচ্ছা, সে কথা পরে হবে। আমার আরো দু-চারটে কথা আছে, সেইগুলো বলে নি। আমার স্বামীর এখানকার কাজ যাবার পরে আমরা বাড়ি চলে যাই। হাতে কিছু টাকা তখন ছিল, দেশেও কিছু জমি-জমা ছিল। এতেই একরকম স্বচ্ছন্দে দিন কাটছিল। তার পর গত বৎসর তাঁকে যক্ষ্মারোগে ধরে। চিকিৎসার খরচে, হাওয়া বদলানর খরচে, একেবারে সর্বস্বান্ত করে তিনি মাস-খানেক পূর্বে স্বর্গে গেছেন। এখন অনাথাকে দুটি খেতে দিবি, এই প্রার্থনা।

তাঁর চোখ দিয়া টপটপ করিয়া জল ঝরিয়া পড়িতে লাগিল। গুণেন্দ্রের চোখও ছলছল করিয়া উঠিল। সে কাতর হইয়া বলিল, মাকে মানুষে খেতে দেয় না, তুমি কি এই কথা মনে ভেবে এখানে এসেছ মা?

সুলোচনা আঁচল দিয়া চোখের জল মুছিয়া বলিলেন, না বাবা, সে কথা মনে ভেবে আসিনি। তা হলে এত দুঃখেও বোধ করি আসতাম না। তোকে ছোটটি দেখে গেছি, আজ বারো বছর পরে দুঃখের দিনে যখনি মনে পড়েছে, কোন শঙ্কা না করেই চলে এসেছি। তা ছাড়া আরো একটি কথা আছে। আমার মেয়ে হেমনলিনী—সে তোরই বোন—সে আবার আমার চেয়েও অনাথা। বিয়ের বয়েস হয়েছে, কিন্তু বিয়ে দিতে পারিনি। তার উপায় তোকেই করে দিতে হবে। গুণেন্দ্র বলিল, তাকে কেন সঙ্গে আননি মা?—সুলোচনা বলিলেন, এনেছি। কিন্তু সে বড় অভিমানিনী। পাছে এ-সব কথা শুনতে পায়, তাই তাকে নীচে বসিয়ে রেখে আমি একলাই ওপরে এসেছি।

গুণেন্দ্র ব্যস্ত হইয়া উঠিয়া চাকরটাকে চীৎকার করিয়া ডাক দিয়া বলিল, ও নন্দা, নীচে হেম বসে আছে, যা শিগগির ডেকে নিয়ে আয়।

সুলোচনা বলিলেন, তাকে উদ্ধার করতে তোর খরচ হবে—সে ঋণ আমি কোনদিন—

গুণেন্দ্র বাধা দিয়া তাড়াতাড়ি বলিয়া উঠিল, তবে মা, আমি বাইরে যাই, তোমার যা মুখে আসে বল। কিন্তু আমার মা মরে যাবার পর তুমি যা করেছিলে, সে-সব ঋণের কথা যদি আমি তুলি, তা হলে বলে রাখছি মা, তোমাকেও লজ্জায় বাইরে গিয়ে দাঁড়াতে হবে। তার চেয়ে কাজ নেই—তুমিও চুপ কর, আমিও করি।

সুলোচনা হাসিয়া বলিলেন, তাই ভাল। তবে মেয়েটা আসচে, তার সামনে আর বলা হবে না—তাই এইবেলা আর একটা কথা বলে রাখি। মনে করিস নি গুণী, আমি মায়ের চোখ দিয়ে এ কথা বলচি, কিন্তু হেম এলে দেখতে পারি, তোর বোন রূপে গুণে কোন মানুষেরই অযোগ্যা হবে না। তার বাপ তাকে অনেক লেখাপড়া শিখিয়েচেন—শেষ কয়েক বছর এইটিই তাঁর একমাত্র কাজ ছিল। আমি বলচি, ও মেয়ে যার ঘরে যাবে, তার ঘরই আলো হবে। ও হেম, এই দিকে আয় মা, ইনি তোর গুণীদাদা—প্রণাম কর্।

হেম ঘরে ঢুকিয়া গুণেন্দ্রকে ভূমিষ্ঠ হইয়া প্রণাম করিয়া নতমুখে দাঁড়াইল। তাহার পথশ্রমে ক্লান্ত মুখের দিকে চাহিয়া গুণেন্দ্র বিস্ময়ে হতবুদ্ধি হইয়া দাঁড়াইয়া রহিল। সুলোচনা বোধ করি সে ভাব লক্ষ্য

করিয়াই বলিলেন, গুণী, হেমকে তোর হাতেই দিতাম, যদি না দেশাচারে নিষেধ থাকত। আমি ম'লে হেমের দশ দিন অশৌচ হবে, তোকেও তিন দিন অশৌচ মানতে হবে, তাই ধর্মতঃ ও তোর বোন হয়।

গুণেন্দ্র এবার নিজেকে সংবরণ করিয়া লইয়া হেমকে উদ্দেশ করিয়া বলিল, হেম, শুনলে ত—আমাদের একই মা। মায়ের বাড়িতে আমিও যেমন, তুমিও তেমন। চল, তোমাদের খাবার যোগাড় করে দি।

সুলোচনা হঠাৎ বলিয়া উঠিলেন, গুণী, তোর গলায় পৈতে দেখচি না যে!

গুণেন্দ্র খালিগায়ে ছিল, সে নিজের গলার দিকে একবার চাহিয়া দেখিয়া হাসিয়া বলিল, আমরা ব্রাহ্ম।

ব্রাহ্ম! ছি বাবা, কাজটা ভাল করনি। যাই হোক, প্রায়শ্চিত্ত করে পৈতে নাও।

গুণেন্দ্র বলিল, কাজটা যদিও ঠিক আমার করা নয়, বাবা নিজেই করে গেছেন, কিন্তু, প্রায়শ্চিত্ত করারও কোন আবশ্যক দেখিনে মা। ব্রাহ্ম মতটা মন্দ বলে মনে করি না।

সুলোচনা মনে মনে যেন শক্ত আঘাত পাইয়া বসিয়া পড়িলেন। খানিক পরে নিঃশ্বাস ফেলিয়া বলিলেন, জানিনে কেন মানুষের এ সব দুর্বুদ্ধি হয়।

গুণেন্দ্র হাসিয়া বলিল, দুর্বুদ্ধির কথা অন্য সময়েও হতে পারবে মা, এখন রান্নাঘরের দিকে চল।

## তিন

পথিক যেমন গাছতলায় রাঁধিয়া খাইয়া হাঁড়িটা ফেলিয়া দিয়া চলিয়া যায় এবং তখন যেমন চাহিয়া দেখে না হাঁড়িটা ভাঙ্গিল কি বাঁচিল, সংসারে শতকরা নব্বই জন লোক ঠিক এমনি করিয়াই সরস্বতীর কাছ হইতে পাশ আদায় করিয়া মা লক্ষ্মীর রাজপথের ধারে নির্মমভাবে তাঁহাকে ছুঁড়িয়া ফেলিয়া দেয়—একবার ফিরিয়াও দেখে না, তিনি ভাঙ্গিলেন, কি বাঁচিলেন। গুণেন্দ্র সেইরূপ করে নাই। সে চিরদিন প্রাণ দিয়া এঁদের সেবা করিয়া আসিয়াছিল, উকিল হইয়াও ঠিক তেমনি করিয়াই সরস্বতীর সেবা করিতে লাগিল। তাহার পড়িবার ঘর পুস্তকে ভরিয়া উঠিয়াছিল; সেই ঘরের মধ্যে হেমনলিনী প্রথম প্রবেশ করিল। গুণেন্দ্র গুছান প্রকৃতির লোক ছিল না বলিয়া তাহার যে পুস্তক একবার আলমারির বাহিরে আসিত, তাহা শীঘ্র আর ভিতরে প্রবেশ করিতে পাইত না। টেবিল, চেয়ার, অবশেষে নীচের মেঝের উপর পড়িয়া পড়িয়া সুদীর্ঘকাল পরে যদি কোনগতিকে নন্দার সাহায্যে ভিতরে প্রবেশ করিত, অন্ধকার হইতে আর বাহির হইত না—এমনি মিশিয়া যাইত। একটা পুস্তকের তালিকাও তাহার ছিল বটে, কিন্তু সেটাকে কাজে লাগাইবার কিছুমাত্র উপায় ছিল না।

হেম এই বিশৃঙ্খলা দুই চারিদিনের মধ্যেই ঠিক করিয়া ফেলিল। একদিন একটা আলমারি খালি করিয়া সমস্ত বই নীচে নামাইয়াছে, এমন সময়ে গুণেন্দ্র ঘরে ঢুকিল। তাহাকে দেখিয়া হেম বলিল, গুণীদা, এই বইগুলো ওই আলমারিতে, আর ওই বইগুলো এই আলমারিতে রাখতে ভারী সুবিধে হয়। গুণেন্দ্র চাহিয়া দেখিয়া বলিল, কি সুবিধে হয়?

হেম বলিল, বাঃ, সুবিধে হবে না? দেখচ না, এই বইগুলো এইটাতে রাখলে কেমন—

গুণেন্দ্র গম্ভীর হইয়া বলিল, দেখতে পাচ্ছি বটে, খুব সুবিধে হবে।

হেম একটা চৌকির উপর বসিয়া পড়িয়া বলিল, যাও—করব না, ভাল কাজে গোল করতে নেই।

গুণেন্দ্র একখানা বই তুলিয়া হাসিয়া বাহিরে চলিয়া গেল।

এই ঘরটিতে হেমনলিনী দিবারাত্র থাকিত বলিয়া, গুণেন্দ্র সকাল তাহার শোবার ঘরে বসিয়াই পড়াশুনা করিত। একদিন রবিবারের দুপুরবেলা হেম বাহির হইতে ডাকিয়া বলিল, গুণীদা, আসব?

গুণী ভিতর হইতে বলিল, এস।

হেম ঘরে ঢুকিয়াই বলিল, তুমি সব সময়ে এই শোবার ঘরে বসেই বই পড় কেন?

দোষ কি? এ ঘরে কি আলো কম হয়?

তোমার পড়বার ঘরেই কি এতদিন কম হয়েছিল?

